কিন্তু কোন শব্দ হয় না। বুঝতে পারে মানসী এখনও দাঁড়িয়ে আছে লোকটা। বোধহয় সেইরকমই বেহায়ার মতো আবার দু'চোখ অপলক করে মানসীর খোঁপার প্রজাপতি দেখছে। কী বিশ্রী অস্বস্তি! মানসীর সারা শরীরটা শিউরে উঠতে থাকে।

"আপনি ভালো কথা বলেছেন। দেখি, যদি আপনার কথা রাখতে পারি।"

কেউ যেন অনেক দূরে স্বপ্নের ঘোরে বিড়বিড় করে কথা বলছে। লোকটা চলে যাচ্ছে বোধহয়। মুখ ফিরিয়ে তাকায় মানসী। দেখতে পায়, লোকটাই মুখ ফিরিয়ে সদরের দরজার দিকে তাকিয়ে দাঁড়িয়ে আছে। সেই শক্ত আর অহংকেরে চেহারাটা যেন হঠাৎ দুর্বল হয়ে নেতিয়ে পড়েছে। দেয়াল ঠেসান দিয়ে দাঁড়িয়ে রুমাল দিয়ে চোখ-মুখ মুছছে লোকটা।

বোধ হয় এতক্ষণে লুকিয়ে দেখার একটা সুযোগ হয় বলেই বেশ ভালো করে লোকটাকে দেখতে পায় মানসী। রাশভারী শক্ত চেহারার মানুষ না ছাই। নিতান্ত একটা ছেলেমানুষের অভিমানী চেহারা যেন ক্লান্ত হয়ে, কে জানে এই পৃথিবীর কার ওপর রাগ করে দাঁড়িয়ে আছে!

মুখের কাছে শাড়ির আঁচল টেনে এনে দাঁত দিয়ে চেপে ধরে মানসী। আনমনার মতো অপলক চোখ দিয়ে দেখতে থাকে, বেশ তো সুন্দর আর দিব্যি শান্ত একটা কাঁচা মুখ। মানুষটা ওর নিজের বাড়িতে তো এইরকমই ক্লান্ত হয়ে চুপ করে দাঁড়িয়ে থাকে, লোহার রড নিয়ে কেউ ওকে মেরে ফেলতে ছুটে আসে না।

চাঁপাফুলের গন্ধ বাতাসে ভুরভুর করে। নাকের কাপড় চেপে সরে যেতে ভুলে গিয়েছে মানসী। ওই অজানা অচেনা মানুষটার বোধহয় খুব কষ্ট হচ্ছে, হেঁটে যেতে পারবে কি না সন্দেহ। মানসী বলে, "আর সময় নষ্ট করবেন না, বাইরে গিয়ে একটা রিক্‌শা করে বাড়ি চলে যান।"

লোকটা মুখ ফিরিয়ে তাকায় ঃ "আপনি আমাকে আশ্চর্য করলেন?"

"কিসের আশ্চর্য?" ইচ্ছা করে নয়, চেষ্টাও করেনি মানসী, প্রশ্নটা যেন মুখ থেকে নিজের আবেগে ছুটে বের হয়ে গিয়েছে মানসীর।

লোকটার চোখ দুটোও বোধহয় এই কঠিন প্রশ্নের চমক সহ্য করবার জন্য প্রস্তুত ছিল না। সঙ্গে সঙ্গে উত্তর দিতে পারে না। এই প্রশ্নের কত রকমই তো উত্তর হতে পারে, কে জানে কোনটা সত্য! মানসীর মুখের দিকে আরও কিছুক্ষণ তাকিয়ে দেখতে ইচ্ছা করে, মানসীকে আরও কয়েকটা কথা বলতে মনটা আকুল হয়ে ওঠে, নিজের জীবনের একটা রাক্ষুসে পরিচয়কে মানসীর চোখের কাছে ধরা পড়িয়ে দিয়েছে, তবু মানসী তারই জীবনের ভালোর জন্য ভেবে ফেলেছে, তাই আশ্চর্য হয়েছে মানুষটা। এর মধ্যে কোন্‌টা সত্য, একবার মুখ ফুটে বলে দিলেই তো মানসীর জীবন একটা গর্ব পেয়ে যায়।

কী যেন ভাবছে লোকটা! লোকটার মনের ভাবনাগুলি বোধহয় আবার ভুল করে একটা ভিন জগতের দরজা দিয়ে ভিতরে ঢুকে পড়েছে। ভয় পেয়েছে বোধহয়। চলে যাবার জন্য উসখুস করছে লোকটার পা দুটো। মনে হয় মানসীর, এইবার সত্যিই আতঙ্কিতের মতো থরথর করে উঠেছে ভদ্রলোকের ওই ক্লান্ত ও উদাস মুখটা।

মানসী বলে, "আপনি মিথ্যে সন্দেহ করছেন, আমি আপনার কোন ক্ষতি করব না।"

"কেন বলুন তো? কেন ক্ষতি করবেন না? আমি তো আপনাকেই অপমান করেছি।" লোকটার কথাগুলো যেন একটা জ্বালার ছোঁয়া লেগে ছটফট করছে।

হেসে ফেলে মানসী ঃ "সে তো ভুল করে, ইচ্ছে করে নয়।"

"আপনি সত্যি সেটা বিশ্বাস করেছেন?"

"করেছি।"

"তা হলে আমার আর কোন দুঃখ নেই।"

বলতে বলতে লোকটাও হেসে ফেলে। যেন এতক্ষণ ধরে বুকের ভিতর কতকগুলি কালো ধোঁয়া জমাট হয়ে ছিল, মানসীর হাসির এক ছোঁয়াতেই সেই জমাট ধোঁয়া ভেঙে গুঁড়ো হয়ে নিঃশ্বাসের বাতাসের সঙ্গে বের হয়ে গিয়েছে। স্নিগ্ধ হয়ে উঠেছে ভদ্রলোকের মুখ, হাসিটাও ওই মুখে কী সুন্দর মানিয়েছে!

ভদ্রলোকের চোখের দৃষ্টিটাও হঠাৎ যেন চাঁপার গন্ধের মতো ফুরফুর করে উড়তে শুরু করেছে। দেখতে থাকে মানসী, ভদ্রলোক চঞ্চল হয়ে এদিক-ওদিক তাকাচ্ছেন, এই বাড়িটার পুরনো ইট-কাঠের রূপ দেখে কি-যেন ভাবছেন। ব্যাধের ফাঁদের মতো যে-বাড়িটা এই সরু পথের মুখে দাঁড়িয়ে থাকে আর যত ভুলের জানোয়ারকে বাগে পেলেই ঘায়েল করে, সেই বাড়িটা ভদ্রলোককে কী সুন্দর নির্ভয়ের উপহার দিয়ে নিশ্চিন্ত করে দিয়েছে! বোধহয় এই বিস্ময় সহ্য করছেন ভদ্রলোক। যেন কতকাল এই বাড়িতে আসা-যাওয়া আছে, স্বচ্ছন্দে হেঁটে হেঁটে বারান্দার উপর পায়চারি করছেন।

লোকটা হাসতে হাসতে বলে, "কী অদ্ভুত ব্যাপার! ধরুন, এই আমিই যদি সকালবেলা আপনার বাড়ির কারুর সঙ্গে দেখা করতে আসতাম, তবে এই আপনিই আমাকে অনায়াসে বসতে বলতেন, এমন কি এক গেলাস জলও খেতে দিতেন।"

ব্যস্ত হয়ে মানসী বলে ঃ "জল খাবেন?"

লোকটা বলে ঃ "দিন, জল খেয়ে আপনাকে ধন্যবাদ দিয়ে চলে যাই।"

ঘরের ভিতর থেকে গেলাসে করে জল আনে মানসী, দরজার কাছে দাঁড়ায়। আর দরজার চৌকাঠের ওপরে দাঁড়িয়ে হাত বাড়িয়ে জলের গেলাস হাতে তুলে নেয় লোকটা। মানসীও অনায়াসে একটা অচেনা মানুষের বে-আইনী পিপাসাকে শান্ত করার জন্য তার হাতে জলের গেলাস তুলে দিতে পারে।

জল খেয়ে হাঁফ ছাড়ে লোকটা ঃ "এই ভালো।"

"কী?"

"এই যে আমি আপনার ঘরের দরজার বাইরে থেকে জল খেলাম, আর আপনি দরজার ওপার থেকে জল দিলেন। এই যথেষ্ট।"

গম্ভীর হয় মানসী ঃ "আপনাকে ঘরের ভিতরে এসে জল খেতে বলব, এত সাহস আমার নেই।"

কোনও উত্তর দেয় না, চুপ করে দাঁড়িয়ে মানসীর মুখের দিকে তাকিয়ে থাকে লোকটা। ওর চোখ দুটো যেন নতুন পিপাসায় আর্ত হয়ে মানসীর মুখের দিকে তাকিয়ে জীবনের শান্তিজল খুঁজছে। মাথা হেঁট করে মুখ নামিয়ে নেয় মানসী। লোকটা বলে, "সে সাহস থাকলেও আপনার কোনো ক্ষতি হতো না।"

মানসীর গলার স্বর জ্বলে ওঠে ঃ "এ কী বলছেন আপনি? ন্যায়-অন্যায়ের মধ্যে কোন তফাত নেই?"

"আছে, তফাত হলো একটা চৌকাঠ।"

হেসে ফেলে মানসীর গম্ভীর মুখ। অচেনা মানুষটাও হাসে।

"যাই এবার।" কিন্তু যাই-যাই করেও লোকটা যায় না। 'চলে যান এবার'—মানসীও এই ছোট একটা কথা মুখ খুলে বলে দিতে পারে না। এই ঘরের অন্তরাত্মাটা যেন ক্ষণস্বপ্নের ছলনায় ভুলে গিয়েছে যে, হরিসভার গান শুনে সেই ভয়ানক ভানু মিত্রের এখন বাড়ি ফিরে আসার সময় হয়েছে।

"তার চেয়ে বরং বলুন, আমার ও আপনার মধ্যে অনেক তফাত।"

হঠাৎ বলে ওঠে লোকটা, আর বলতে গিয়ে চোখের দু কোণে যেন একটা খোঁচা-লাগা আঘাতের ছায়া স্পষ্ট হয়ে ওঠে।

"কোন তফাত নেই।" উত্তর দিতে গিয়ে মানসীও অদ্ভুতভাবে চেঁচিয়ে ওঠে, যেন এই ঘরের দশ বছরের ইতিহাস ভয়ানক একটা ঘৃণা হয়ে মানসীর বুকের ভিতর শিউরে উঠেছে।

"আমি বাজে লোক, ওই সরু পথের ঘরে ঘরে গিয়ে গান শুনি।"

"আমি বাজে মেয়ে, আমার ঘরে লোকের পর লোক এসে গান শুনে যায়।"

"কখ্‌খনো না, হতে পারে না। আমাকে এই ভয়ানক মিথ্যাটা বিশ্বাস করতে বলবেন না।" চেঁচিয়ে ওঠে লোকটা। লোকটার মেজাজ যেন হঠাৎ আবার পাগল হয়ে গিয়েছে।

মানসীর চোখ দুটোও যেন একটা অদ্ভুত বিস্ময়ের মায়ায় ছলছল করে ওঠে ঃ "এ কী করছেন আপনি?"

"হ্যাঁ, আমি যা বিশ্বাস করেছি, তাই বিশ্বাস করতে দাও। যদি ভুল বুঝে থাকি, তবে ভুল বুঝেই চলে যেতে দাও। দয়া করে বরং একটা মিথ্যে কথা বলো লক্ষ্মীটি, কোন সত্যি কথা বলে আমার ভুল ভেঙে দিও না।"

"কী বিশ্বাস করেছেন আপনি?"

"তুমি আমাকে ঘেন্না করনি, বরং আমাকে...।"

সদর-দরজার কাছে খটখট খড়মের শব্দ, ধীরে ধীরে এগিয়ে আসছে সেই শব্দ।

"সর্বনাশ!" আঁচল তুলে চোখ ঢাকে মানসী ঃ "আমি ভুল করে আপনার সর্বনাশ করলাম।" মানসীর বুকের ভিতর থেকে যেন একটা রক্তমাখা ভয়ের শিহর পাঁজর ছিঁড়ে ঠেলে উঠতে থাকে।

"অ্যাঁ? কে? এ কে রে মানসী?" কাছে এসে থমকে দাঁড়ান, আর অচেনা লোকটার মুখের দিকে তাঁর গম্ভীর মুখের ঘৃণা ও বাঘা চোখের আক্রোশ হানতে থাকেন ভয়ানক ভানু মিত্র।

লোকটা যে সত্যিই কেউ নয়। কী উত্তর দেবে মানসী, উত্তর নেই। উত্তর হয় না, কিন্তু উত্তর দিতে একমুহূর্তও দেরি করলে চলবে না। দেরি করা সাজে না। তা হলে এই ভদ্রপাড়ার সব মনুষ্যত্বই যে ঘৃণায় শিউরে উঠবে আর পানের দোকানের পাশ থেকে দালালেরা ছুটে এসে হেসে ফেলবে। চিৎকার করে উঠবে পৃথিবীটা, ভানু মিত্রের বোন ঘরে লোক ঢুকিয়েছে। খিলখিল করে হেসে উঠছে ওই সরু রাস্তার দুধারে ঠোঁট-রাঙানো যত পয়সার দাসী, ফূর্তি-বিহারিণীর দল। ঘরে বাবু বসিয়েছে ভানু মিত্রের বোন।

মানসী বলে, "জানি না।"

ছোট একটা কথা, সত্য কথা, কিন্তু কী দুঃসহ সত্য কথা! দম বন্ধ করে কথাটা বলতে গিয়েই মানসীর চোখের কোণে ছল্‌কে ওঠে বিচিত্র এক বেদনার জল।

"তাই বল্।" দাঁতে দাঁত চেপে ভানু মিত্র। তারপরেই এগিয়ে গিয়ে সিঁড়ি কোঠার অন্ধকারের ভিতরে ঢুকে আবার বের হয়ে এলেন। হাতে লোহার রড।

সত্যি কথাই বলেছিল মানসী। লোকটা নির্বিকার। ভানু মিত্রের লোহার রডের দিকে যেন ভ্রূক্ষেপ করতে চায় না। লোকটা কি সত্যিই এই ভদ্র পৃথিবীর যত শাস্তি, গর্জন, মার আর আক্রোশের সঙ্গে মারামারি করে মরে যাবার জন্য মনে মনে প্রস্তুত হয়ে আছে? কিন্তু মরে যাবার আগে কিংবা রক্তমাখা মাথা আর নাকমুখ নিয়ে চলে যাবার আগে, অথবা পুলিসের হাতে চালান হবার আগে জেনে যেতে পারবে না লোকটা, ভানু মিত্রের বোন তার জীবনের সবচেয়ে বড় সত্য কথাটাকে মুখ খুলে বলতে গিয়েও বলতে পারল না। জানি না নয়, জেনেছে মানসী। এই লোকটাকেই চাঁপাফুলের গন্ধে বিভোর একটা সুস্বপ্নের মতো মনে-প্রাণে ভালো লেগেছে মানসীর।

লোকটাও যেন এই জগতের সব ভয় ভুলে গিয়ে মানসীর অদ্ভুত ও অর্থহীন কান্নায় ভেজা চোখের দিকে তাকিয়ে একটা স্বপ্নের নেশায় বিভোর হয়ে রয়েছে। কিংবা সেই প্রশ্নটার

উত্তর খুঁজছে।

লোহার রড তুলেছিলেন ভানু মিত্র ঃ "এটা ভদ্রলোকের বাড়ি, এই কাণ্ডজ্ঞান নেই কেন রে লম্পট?"

"বড়দা।"—চেঁচিয়ে ওঠে মানসী।

ভানু মিত্র কটকট করে তাকান, "কী?"

"উনি ভুল বুঝেছেন, মাপ চেয়েছেন।"

"শিক্ষে হবার আগেই মাপ চায় কেন? খুব চালাক বলে মনে হচ্ছে যে।"

"ছেড়ে দিন বড়দা।"

"তুই এখানে দাঁড়িয়ে অবলাপনা করিস না মানসী, ভেতরে যা। কিছু শিক্ষে না দিলে ওর আক্কেল হবে না।"

লোহার রড ফেলে দিয়ে পায়ের খড়ম হাতে তুলে নেন ভানু মিত্র। মানসী ছুটে এসে হাত চেপে ধরে ঃ "না।"

"কিসের না?"

মানসীকে আস্তে একটা ধাক্কা দিয়ে পাশে সরিয়ে দেন ভানু মিত্র ঃ "না, বেটার কপালটাকে অন্তত একটু দাগিয়ে দিতে হবে, নইলে...।"

লোকটার দিকে তীব্রভাবে তাকিয়ে মানসী চেঁচিয়ে ওঠে, "আঃ, দাঁড়িয়ে দেখছেন কী আপনি? চলে যেতে পারেন না? লজ্জা করে না আপনার?"

লোকটা নির্ভয় নিলর্জ্জতার একটা পাথর যেন। নড়ে না, একটা কথাও বলে না। শক্ত হয়ে দাঁড়িয়ে যেন ভানু মিত্রের এই ভয়ানক হিংস্র আস্ফালনকে একটা তামাশা মনে করে শুধু চুপ হয়ে দেখছে। কিংবা ওর সেই প্রশ্নের উত্তর পেয়ে গিয়ে ধন্য হয়ে গিয়েছে।

দাঁত কড়মড় করে ভানু মিত্র ঃ "চ্যালেঞ্জ করে দাঁড়িয়ে আছে রাস্কেল! একটুও লজ্জা নেই, ভয় নেই।"

"কিসের ভয়?" এতক্ষণে আস্তে একটা কথা বলে লোকটা।

ভানু মিত্রের বাঘা চোখ ধকধক করে, "প্রাণের ভয় নেই রে হতচ্ছাড়া?"

"না, সে ভয় করি না।"

"ভেবেছিস আমি একা? এই ভদ্রপাড়ার সব লোক এসে যে তোকে ছিঁড়ে মেরে ফেলবে রে চরিত্তিরহীন কুকুর।"

"মরবার আগে আমিও দু'চারটাকে মেরে ফেলব।"

"অ্যাঁ?"—চমকে তিন পা পিছিয়ে যান ভয়ঙ্কর ভানু মিত্র ঃ "এটা যে সত্যিই একটা বেপরোয়া খেপা কুকুর।"

"আপনিই বা কি কম খেপা?"

গর্জন করেন ভানু মিত্র, "আমার সঙ্গে তোমার তুলনা? কিসে আর কিসে? তুমি মদ খেয়েছ, আমি মদ খাই না। তোমার আর আমার মধ্যে তফাত নেই?"

"আছে।"

"কিসের তফাত সে-জ্ঞান আছে কি?"

"আছে, শুধু একটা গেলাসের তফাত।"

চলে যেতে থাকে লোকটা। ভানু মিত্র হুঙ্কার ছাড়েন ঃ "রসিকতা। আচ্ছা এ-পথে আর-একবার এস যেন, ধর্ম ও অধর্মের তফাতটা বুঝিয়ে দেব।"

লোকটা বলে, "খুব বুঝেছি। তফাত ওই একটা খড়ম। আপনার হাতে আছে, আমার হাতে নেই।"

বলতে বলতে চলে গেল লোকটা। ভানু মিত্র আবার হুঙ্কার দেবার আগেই ছুটে গিয়ে

সদরের দরজা বন্ধ করে দেয় মানসী।

লোকটা তা হলে কথা রেখেছে। মানসীর ছোট একটা অনুরোধের কথা। কত সন্ধ্যা পার হয়ে যায়, কত রাত গভীর হয়, এই পথের উপর দিয়ে কত রিকশায় চড়ে কত উল্লাসের চেহারা ছুটে চলে যায়, সরু রাস্তার দুই পাশে ওই নেশা ফুর্তি ঘুঙুর আর মেয়েমানুষের শরীর নিয়ে দরাদরির এক রহস্যের দিকে। কিন্তু এই অফুরান লালসায় মিছিলের মধ্যে সেই মানুষটাকে আজও দেখা গেল না। মানসীর কথা রেখেছে লোকটা, ভাবতে আশ্চর্য লাগে মানসীর।

পঞ্জিকা দেখে এক-একটি সুদিনে আর শুভক্ষণে নতুন নতুন পাত্রপক্ষেরও মিছিল এসে যথারীতি মানসীর ঘরে এই ফরাশ-পাতা তক্তাপোশের উপর বসে। মানসীও যথারীতি সাজে, পাত্রের ও পাত্রপক্ষের চোখের সামনে বসে। তারপর গান গেয়ে চলে যায়।

শুধু যখন সন্ধ্যা পার হয়ে যায় তখন এই বাইরের ঘরের ভিতরে ঢুকেই মনটা একেবারে অভদ্র হয়ে যায় মানসীর। আলো নিবিয়ে দেয় মানসী। জানলার পর্দা সরিয়ে দেয়। আর পথের ওই সব অমানুষ মিছিলের দিকে তাকিয়ে দাঁড়িয়ে থাকে।

মনের ভিতরে লুকিয়ে একটা আক্ষেপ যেন মানসীর জীবনটাকে ঠাট্টা করতে থাকে। যে-মানুষটাকে ওই পাপের পথ থেকে সরে যাবার জন্য গালভরা ভদ্র অনুরোধ শুনিয়েছিল, আজ সেই মানুষটাকে এই পথের ভিড়ের মধ্যে দেখতে চাওয়া কেন? দেখতে পেলে কি ঘেন্নায় শিউরে উঠবে না মন?

না, একটুও না। তবু তো তাকে দেখতে পাওয়া যাবে। মানসীর চোখের জ্বালাগুলি যেন কটকট করে ওই ঠাট্টার উত্তর দেয়। আরও শক্ত হয়ে জানলার গরাদ ধরে দাঁড়িয়ে থাকে মানসী।

রাগ হয় লোকটার উপর। বেশ তো নিজে চট করে পথের ঘেন্না থেকে সরে গিয়ে ভালো হয়ে গেল, আর মানসীকে এই পথের ঘেন্নার মধ্যে নামিয়ে দিয়ে গেল। কী ভয়ানক এ যে ঠিক সরু রাস্তার ওই ওদেরই মতো জীবন! একটা ভালো মানুষকে এই কুপথে দেখবার আশায় ধ্যান করছে মানসীর প্রাণ।

এই ঘরের ফরাশ তাকিয়া ছবি এসরাজও যে ওই ওদের মতো অভিশপ্ত জীবনের আসবাব। কিন্তু দশ বছর ধরে এই ঘর আর এই আসবাবগুলি মানসীর চেহারাটাকে পৃথিবীর চোখে পছন্দ করাতে চেষ্টা করেও পছন্দ করাতে পারেনি। পঞ্জিকা-দেখা শুভক্ষণের বাবুরাও তো মুখ দেখে মনুষ্যত্ব বুঝতে পারেন না।

ভানু মিত্রের বোনের জীবন ঘরের বার হয়েই গিয়েছে। তবে আর দেরি করে লাভ কি? কেরোসিন ঢেলে এই ঘরটাকে ভিজিয়ে দিয়ে তারপর হেসে হেসে আগুনের একটি ফুলকি ছেড়ে দিলে কেমন হয়? তারপর চুপ করে দাউদাউ আগুনের জ্বালার মধ্যে শুয়ে পড়লে কেমন হয়?

মাথাভরা জ্বালা নিয়ে ঘরের ভিতর থেকে ছুটে বের হয় মানসী। পাগল রোগীর মতো মূর্তি নিয়ে সিঁড়ি ধরে উপরতলার দিকে দৌড়ে উঠতে থাকে। একটা সর্বনেশে প্রতিজ্ঞার কাছে নিজেকে ছেড়ে দিয়েছে মানসী।

বিশ্রী একটা শব্দ করে কেরোসিনের টিনটা মানসীর হাত ফসকে মেঝের উপর পড়ে গিয়ে আরও জোরে বিশ্রী শব্দ করে ওঠে!

চেঁচিয়ে ওঠেন ভানু মিত্র, "ওই অন্ধকার ঘরের ভেতর কি করছিস মানসী? শীগগির শুনে যা! হো-হো-হো...তোর কপাল, তোর সৌভাগ্য রে মানসী...হো-হো-হো...শুভসংবাদ শুনে যা মানসী।"

বড়দা হাসছেন, বাড়িটা যেন প্রেতের হাসি হাসছে। শুভসংবাদ এসেছে, কোন ভদ্রলোকের মনে হয় দয়া হয়েছে, পছন্দ হয়েছে, আর হয়তো টাকার দাবিও করেননি। কিন্তু এই দয়াকে যে ঘেন্না করতেই আজ ভালো লাগছে মানসীর। জানেন না বড়দা, পৃথিবীর কোন ভদ্রলোকের ডাক শোনবার জন্য মানসীর মনে আজ এক ফোঁটা আগ্রহও আর নেই।

বউদিও কলকল করে হেসে উঠেছেন ঃ "শিগগির শুনে যাও, মানসী। এসে বরের ফটো দেখে যাও।"

বউদি উঠে আসেন, আর মানসীকে হাত ধরে হিড়হিড় করে টেনে নিয়ে গিয়ে আলোর সামনে দাঁড় করিয়ে দিয়ে একটা ফটো মানসীর হাতে গুজে দেন।

"এ কার ফটো?"—থরথর করে কাঁপে মানসীর হাত।

ভানু মিত্র বলেন, "এ হলো ভূপতিদার ছেলে রমেশ। ভূপতিদা হলেন, তোর বউদির শীতলমামার ভায়রা। শীতলমামার মেয়ে নীরজাদিকে তুই তো চিনিস মানসী।"

বউদি বলেন, "খুব চেনে মানসী। মানসীকে কত ভালোবাসেন নীরজাদি।"

ভানু মিত্র বললেন, "ওই নীরজাদি তো ফটো চেয়ে পাঠিয়েছিলেন, আমিও পাঠিয়ে দিয়েছিলাম। পাত্র ফটো দেখেই পছন্দ করে ফেলেছে। কোন দাবি-দাওয়া নেই।"

বউদি হেসে হেসে দুলতে থাকেন ঃ "মানসীর ফটোও বোধহয় এখন বরের হাতে এই রকমই লজ্জায় কাঁপছে।"

ভানু মিত্র বলেন, "পাইকপাড়া গিয়ে স্বচক্ষে দেখে এসেছি। কী চমৎকার একখানা বাড়ি! ভূপতিদা তো এখন আর নেই। ছেলে রমেশই এখন সব সম্পত্তির মালিক। রমেশও কি কম চমৎকার? যেমন চেহারাটি, তেমনই সুন্দর চরিত্তিরটি।"

বউদি কলকল করেন ঃ 'ফটোটা আর একটু ভালো করে দেখ মানসী, এমন চেহারা জীবনে দেখনি।"

"দেখেছি।" বলতে গিয়ে মানসীর গলার রুক্ষ স্বর যেন কটকট করে কাউকে ধিক্কার দিয়ে ওঠে।

চমকে ওঠেন ভানু মিত্র ঃ "কি? কি দেখেছিস? কবে দেখেছিস?"

মানসীর চোখ জ্বলে ঃ "সেই বাজে লোকটা ঠিক এইরকম দেখতে।"

হো-হো-হো! আরও জোরে হাসতে গিয়ে ভানু মিত্রের গলার ভিতরে হাসিটা আটক হয়ে ঘড়ঘড় করে ঃ "হ্যাঁ, অনেকটা প্রায় সেই রকমই, হুবহু সেই বাজে লোকটারই মতো চেহারা বটে। কিন্তু কিসের সঙ্গে কিসের তুলনা করছিস মানসী? স্বর্গে আর নরকে?"

চেঁচিয়ে ওঠে মানসী, "কিন্তু তফাতটা কি?"

চুপসে যায় ভানু মিত্রের বাঘা চোখ : "তফাত হলো...মস্ত একটা তফাত এই যে...।'

বউদি বোধহয় নিজের মনের আহ্লাদে বোকার মতো হঠাৎ কলকলিয়ে ওঠেন ঃ "তফাত হলো একটি টোপর।"

ভানু মিত্রের মুখ কুঁচকে যায়, টেনে টেনে হাসতে চেষ্টা করেন। আর মানসী চুপ করে দাঁড়িয়ে এক অবিশ্বাস্য বিস্ময়ের শিহরকে যেন দুটি শান্ত কালো চোখের নিবিড়তা দিয়ে বরণ করে নিয়ে মনে মনে ভাবে—এমন অসম্ভবও সম্ভব হয়? মানুষটা তা হলে এতদিন ধরে আড়ালে আড়ালে আরও ভয়ানক উঁকিঝুঁকি দিয়েছে। সব জেনেছে। মানসীর জীবনটাকে তুলে নিয়ে পালিয়ে যাবার জন্য সব ব্যবস্থা করে ফেলেছে।

ভানু মিত্র বলেন, "বিয়ের দিনক্ষণ ঠিক হয়ে গিয়েছে। সতরই মাঘ, রাত ন'টা পঞ্চাশ।"

মানসীর খোঁপায় রুপোর প্রজাপতি যেন পাখা নেড়েছে। মানসীর সারা মুখ জুড়ে চমকে কেঁপে ওঠে অদ্ভুত একটা লালচে লাজুক আভা।

ভানু মিত্র বলেন, "বিয়ের সব খরচপত্র পাত্রপক্ষই দিচ্ছে। আমি টাকা নিয়ে এসেছি।"

মানসীর চোখের কোণে ছলাক করে জেগে ওঠে আরও অদ্ভুত এক সজল বিস্ময়--লোকটা যেন সত্যিই মানসীকে একেবারে মনে-প্রাণে কিনে নেবার জন্য প্রতিজ্ঞা করেছে।

ভানু মিত্র বলেন, "তুই মিছিমিছি আর কোন সন্দেহ করিস না মানসী। এই মানুষ সেই মানুষ; হতেই পারে না।"

"তাহলে এ বিয়ে হতে পারে না।" চেঁচিয়ে এক নিঃশ্বাসে কথাগুলি বলে দিয়ে চুপ করে দাঁড়িয়ে থাকে মানসী।

"কেন--কেন--কেন?" বিড়বিড় করেন ভানু মিত্র, "পৃথিবীতে কি ঠিক এক রকমের চেহারার দুজন মানুষ হয় না? কত হয়?"

মানসী বলে, "সেই জন্যই তো বলছি, এই বিয়ে হতে পারে না।"

ভানু মিত্রের লোহার রডের মতো শক্ত চেহারা যেন হঠাৎ দুমড়ে গিয়ে কুঁজো হয়ে যায়ঃ "এ আবার কেমন কথা হলো!"

কোন উত্তর না দিয়ে ঘর থেকে ছুটে বের হয়ে যায় মানসী। অদ্ভুত এক সন্দেহে পাগলের মতো দুড়দাড় করে সিঁড়ি ধরে নীচে নেমে যেতে থাকে।

"তোমার পাগল ননদের কাণ্ড দেখলে?" বলতে বলতে ব্যস্তভাবে নড়বড় করে উঠে দাঁড়ান ভানু মিত্র ঃ "রাজি হতেই হবে, রাজি না করিয়ে ছাড়ছি না, এ যে আমার মানসম্মানের প্রশ্ন।"

"মানসী--মানসী!" চেঁচিয়ে ডাকতে ডাকতে সিঁড়ি ধরে নীচে নেমে এসেই চমকে ওঠেন, থমকে দাঁড়ান ভানু মিত্র, বাইরের ফরাশ-পাতা ঘরে আলো জ্বলছে। জ্বলুক। কিন্তু কার সঙ্গে কথা বলছে মানসী?

উঁকি দিতে গিয়েই পা টিপে টিপে সরে আসেন ভানু মিত্র। আস্তে আস্তে হেঁটে সদর দরজার কাছে এসে দাঁড়িয়ে কতকগুলি ছায়ার ভিড় দেখে আরও জোরে চমকে ওঠেন, "অ্যাঁ? আরে, কী সৌভাগ্য! আসুন, আসুন।"

"কী ব্যাপার মিত্তির মশাই? এদিকে-ওদিকে কি রকমের একটা কথা শুনছি যে?"

ভানু বলে, "হেঁ হেঁ হেঁ, আপনাদের পাঁচজনের আশীর্বাদে ঠিকই শুনছেন।"

"এইমাত্র আপনার ওই ঘরে গিয়ে বাইরের কেউ যেন বসল মনে হচ্ছে!"

ভানু মিত্র উৎফুল্লস্বরে বলেন, "পাত্র, পাত্র। পাইকপাড়ার ভূপতি ঘোষের ছেলে রমেশ। পাত্র নিজেই পাকা দেখা দেখতে এসেছে।"

ভদ্রলোকদের বিস্মিত ভিড় চোখ বড় বড় করে চলে যাবার জন্য তৈরি হতেই ভানু মিত্র বলেন, "আপনারা কে কী মনে করেন জানি না, কিন্তু আমি মনে করি দাশুবাবু, চরিত্তিরই হলো মানুষের সবচেয়ে বড় সম্পত্তি। সৎপথে থাকলে জীবনে একটা অদ্ভুত শক্তি এসে যায় কালীবাবু, কারও কাছে মাথা নীচু করতে হয় না। মাধাইবাবু নিশ্চয় স্বীকার করেন যে, মানসম্মান বজায় রেখে চলাই হলো জীবনের আনন্দ। কিন্তু অনেকেই বুঝতে বড় ভুল করে কালাচাঁদবাবু, আপনি বোধহয় আজও বুঝতে পারেননি যে, পাপ আর পুণ্যের মধ্যে ঠিক তফাতই বা কী?"

কালাচাঁদবাবু হাঁ করে তাকান--"ওই তো তফাত, মাত্র একটা পানের দোকান।"

# আকাশবৃত্তি

মাধব চক্রবর্তীর জীবনটাই একটা বিস্ময়।

এটা কিন্তু প্রশংসার কথা নয়। খুবই চিন্তার কথা। কোন কাজ না করে, কোনদিন একটুও উদ্বিগ্ন না হয়ে, কেমন ধীর স্থির ও শান্তভাবে জীবন কাটিয়ে দিচ্ছে মাধব চক্রবর্তী।

বয়সটাও পঞ্চাশ পার হতে চলেছে। কিন্তু জীবনের শেষ পালার দিনগুলির জন্যেও যেন কোন উদ্বেগ মাধব চক্রবর্তীর ভাবনা বিচলিত করে না। প্রশান্ত মনে ঘরের আঙিনার এক কোণে একটা মোড়ার উপর ধীর স্থির হয়ে বসে এক-একটা বেলা পার করে দিতে পারেন মাধব চক্রবর্তী। হাতে জপের মালা নেই, কোন ধর্মগ্রন্থও থাকে না, শুধু এক পরম আলস্যের আরামে সমাহিত হয়ে বসে থাকা। লোভী কাকটা আঙিনার পাশের পেয়ারা গাছে বসে পাকা পাকা পেয়ারা ঠুকরে ফেলে দিচ্ছে। হাত তুলে লোভী কাকটাকে একটা তাড়াও দেন না মাধব চক্রবর্তী। দৃশ্যটা যেন মাধব চক্রবর্তীর চোখেই পড়ে না।

হ্যাঁ, রাজেন যখন ডাক দেয়, ভাত খাবে এসো বাবা, তখন মাধব চক্রবর্তীর এই আলস্যের সমাধিটা নড়াচড়া করে আস্তে আস্তে ভাঙতে থাকে। পুকুরঘাটে গিয়ে স্নান করেন মাধব চক্রবর্তী। তারপর ভাত খাওয়া সেরে নিয়ে আবার আঙিনার এক কোণে একটা মোড়ার উপর বসে থাকেন।

রাজেন, মাধব চক্রবর্তীর এই ছেলেটার বয়স এখন মাত্র ষোল বছর। এখন এই ছেলেটার রোজগারেই মাধব চক্রবর্তীর ঘরের উনানে হাঁড়ি চড়ে। ছেলেটা পাশের গাঁয়ের জমিদার বাড়ির সেরেস্তায় হিসাব লেখে, আর তার পাশের গ্রামের এক জমিদারের তিনটে বাচ্চা বাচ্চা ছেলেমেয়েকে অঙ্ক শেখায়। তাই মাধব চক্রবর্তীর বাড়িতে রোজ দু'বেলা না হোক্, অন্তত এক বেলা উনান জ্বলে, হাঁড়ি চড়ে আর ভাতও হয়।

কিন্তু মাধব চক্রবর্তীর কোন অভিযোগ নেই। দু'বেলা ভাত হলে যেমন তৃপ্তি, একবেলা ভাত হলেও যেন তেমনই তৃপ্তি।

রাজেন যখন ছোট ছিল, তখনও মাধব চক্রবর্তীর এই তৃপ্তি আর প্রশান্তি আর আলস্য অটুট ছিল। তখন ভাত যোগাড়ের সব দায় যার উপর ছিল, সে এখন আর বেঁচে নেই। রাজেনের মা গ্রামের এপাড়া আর ওপাড়া ঘুরে, এ-বাড়ি আর সে-বাড়ির গৃহিণীদের নিত্যদিনের কাজে খেটে দিয়ে, কখনও বা শুধু আবেদন করে চেয়ে নিয়ে, যে চাল-ডাল যোগাড় করে নিয়ে আসতেন, তাতেই মাধব চক্রবর্তীর সংসারের প্রাণটা দু'বেলার না হোক, অন্তত একবেলার খোরাক পেয়ে যেত। মাঝে মাঝে কোনদিন দু'বেলা উপোসে কাটাতে হলেও মাধব চক্রবর্তী অভিযোগ করেননি। সকাল দুপুর আর বিকেল ঠিক এভাবে আঙিনার এক কোণে চুপ করে বসে থেকেছেন, আর সন্ধ্যা হলেই দাওয়ার উপর মাদুর পেতে শুয়ে পড়েছেন।

অভিযোগ করা দূরে থাক, কোন দিন চেঁচিয়ে একটা কথা বলেননি মাধব চক্রবর্তী। এখনও বলেন না। সারাক্ষণ চুপ করে বসে থেকেও মাধব চক্রবর্তীর মুখটা কখনও গম্ভীর হয় না। বরং দেখা যায় যে, বেশ শান্ত একটা হাসি ফুটে আছে মাধব চক্রবর্তীর মুখে।

গ্রামের মানুষের সঙ্গে যখন কথা বলেন চক্রবর্তী, তখনও এই অদ্ভুত শান্ত হাসিটা তাঁর চোখেমুখে লেগেই থাকে।

—কি হে চক্রবর্তী, শুনলাম রাজেনের মা'র নাকি খুব জ্বর?

এই প্রশ্নের উত্তর দিতে গিয়েও হেসে কথা বলছিলেন মাধব চক্রবর্তী—হ্যাঁ, খুব জ্বর।

এই তো, তিন বছর আগে রাজেনের মা তিন দিনের জ্বরে ভুগে যেদিন চোখ বুঁজেছিলেন,

সেদিন মাধব চক্রবর্তীর মুখের দিকে তাকিয়ে গ্রামের মানুষের মন সত্যিই বেশ রাগ করেছিল। শ্মশানঘাটে বসে কেমন শান্ত দুটি চোখ তুলে জ্বলন্ত চিতার দিকে তাকিয়ে ছিলেন মাধব চক্রবর্তী। শান্ত চোখ দুটো যেন শান্ত হাসির দুটো চোখ। আর মুখটা অবিকার। সেই তৃপ্ত আর প্রশান্ত মুখ।

হরনাথবাবু ফিসফিস করে বলেছিলেন, লোকটা হয় পিশাচ, নয় ঋষি।

রাজেনের মা মারা যাবার পর, রাজেনই মাধব চক্রবর্তীর সংসারের অন্নচিন্তার সহায়। ঐটুকু ছেলে ভিন্ গ্রামের বাড়িতে ছেলে পড়িয়ে আর হিসেব লেখার কাজ করে দুবেলার না হোক, একবেলার ভাত যোগাড় করে।

গ্রামের সবাই ভেবেছিল, এইবার বিচলিত হবেন মাধব চক্রবর্তী। অন্তত কিছু দিনের জন্য মাধব চক্রবর্তীকে এই নিদারুণ কুঁড়েমির আরাম থেকে সরে আসতে হবে, খাটতে হবে, কাজ করতে হবে। না হলে খাবে কি লোকটা?

রাজেন একটা চাকরি পেয়েছে। যুদ্ধের চাকরি। তাও আবার এদেশে নয়, অনেক দূরে সিঙ্গাপুর গিয়ে এক সেনাশিবিরে কেরানীর কাজ করতে হবে।

মাইনে একরকম মন্দ নয়। কিন্তু নিজের খাওয়া-পরার জন্য খরচ করে মাইনে থেকে কি-ই বা বাঁচাতে পারবে রাজেন? যদি নেহাতই কিছু বাঁচাতে পারে আর বাপকে পাঠায়, তবু তো বেশ কিছুদিন দেরি হবে। অন্তত দুতিনটে মাস না গেলে রাজেন যে টাকা পাঠাতে পারবে না, এটা বুঝতে অসুবিধে নেই।

সবাই বুঝেছে, কিন্তু মাধব চক্রবর্তী বুঝতে পেরেছেন বলে মনে হয় না।

রাজেন যেদিন মাধব চক্রবর্তীকে প্রণাম করে রওনা হয়ে গেল, সেদিনও গ্রামের মানুষ আশ্চর্য হয়ে গেল, কেমন শান্তটি হয়ে আঙিনার এক কোণে মোড়ার উপর বসে আছেন মাধব চক্রবর্তী। রাজেনকে একটুও বাধা দিলেন না, কোন অভিযোগ কিংবা অনুরোধও করলেন না। রাজেন চলে যাবার পরেও দেখা গেল, মাধব চক্রবর্তীর চোখ-মুখ তেমনই নিবিড় আলস্যের আরামে যেন মুগ্ধ হয়ে হাসছে। ঘর শূন্য হয়ে গিয়েছে, কিন্তু মাধব চক্রবর্তীর প্রাণটা যেন নিজেরই শূন্যতার গৌরবে ধন্য হয়ে বসে আছে।

হরনাথবাবু একবার জিজ্ঞাসা করেছিলেন, কি বলে গেল রাজেন? মাসে মাসে টাকা পাঠাবে?

মাধব চক্রবর্তী তেমনই শান্ত হাসির মুখ তুলে বললেন—কই? রাজেন তো কিছু বলেনি।

—তুমিও কিছু জিজ্ঞাসা করনি?

—না।

—তাহলে বলো, রাজেন কিছু টাকা পয়সা দিয়ে গিয়েছে।

—না।

—হেসে হেসে এত না-না তো করছ, কিন্তু ভেবে দেখেছ কি? পেট চলবে কি করে?

মাধব চক্রবর্তী শুধু চুপ করে হাসিমুখ তুলে হরনাথবাবুর দিকে তাকিয়ে থাকেন। কোন কথা বলেন না।

হরনাথবাবু এইবার সত্যিই একটু বিস্মিত হয়ে চলে যান। গ্রামের মানুষও বিস্মিত হয়। লোকটার প্রাণটা কি পাথর দিয়ে তৈরি? এখনও নির্বিকার, ভালো-মন্দ একটা বোধও নেই? কী আশ্চর্য!

এই হরনাথবাবু একদিন চমকে উঠলেন।

দেখতে পেলেন হরনাথবাবু, মাধব চক্রবর্তীর হাতে একটা ঘটি আর একটা কাঁথা। কোথায় যেন চলে যাচ্ছেন মাধব চক্রবর্তী। মুখে সেই প্রশান্ত হাসি।

—কোথায় চললে মাধব?

—আকাশ-বৃত্তি।

—তার মানে?

—বাকি দিনগুলি আকাশ-বৃত্তি করে পার করে দিতে চাই!

আকাশ-বৃত্তি! কথাটা হরনাথবাবুর কাছে নতুন কথা অবশ্য নয়। তিনি নিজেই কতবার গল্প করে গাঁয়ের মানুষের কাছে গর্ব করেছেন—আমাদের এই গাঁয়ের তিনজন ব্রাহ্মণ আকাশ-বৃত্তি করে জীবন কাটিয়ে দিয়েছেন।

গ্রামের বাইরে নদীর কিনারায়, কোন বটের ছায়ার কাছে একটি একান্ত নিরালায়, একটি পাতার কুটিরের নিভৃতে বাস করে আর আকাশের দিকে তাকিয়ে দিন পার করে দিতে হয়। কারও কাছে এক কণা চাল চাইবারও নিয়ম নেই। যদি কেউ নিজের ইচ্ছায় এসে কিছু চাল-ডাল দিয়ে যায়, তবেই খাওয়া হবে, নইলে নয়। অন্নচিন্তা করবার কোন অধিকার নেই। পুরাণের গল্পে আছে, কঠোরতপা মুনি-ঋষিরা শুধু বায়ু পান করে জীবনধারণ করতেন। আকাশবৃত্তি সেইরকমই একটা ভয়ানক কঠোর বৃত্তি। মাধব চক্রবর্তী এহেন আকাশবৃত্তি করবার সাহস করে, কী আশ্চর্য!

কিন্তু দেখা গেল, সত্যিই আকাশবৃত্তি নিয়ে নদীর কিনারায় একটা বটের ছায়ায় বসে আছেন মাধব চক্রবর্তী, এ খবর জানে সবাই, দেখেছেও অনেকে। ভিন্ গাঁয়ের লোকেরাও দেখেছে।

কিন্তু একদিন হেসে ফেললেন হরনাথবাবু—মাধব চক্রবর্তী বোকা নয় হে। ভয়ানক চালাক, অতি ভয়ানক চালাক।

—কেন?

—আকাশবৃত্তির দয়াতে আজকাল যা খাচ্ছে মাধব, তেমন খাওয়া জীবনে কোনদিন খেতে পায়নি। রোজই খিচুড়ি রাঁধছে—পায়েস-টায়েসও চলে। তা ছাড়া ফলটলও কম জুটছে না।

—কোথা থেকে জুটছে?

—দশটা গ্রামের লোক দিচ্ছে। হাটের দিন তো কথাই নেই, লোকের দানের সিধায় মাধবের উপোসী ঘর প্রায় একটা মুদিখানা হয়ে ওঠে। শুনলাম, মাধব নিজেও আজকাল দানটান করে। ভিখারী দেখতে পেলে ডাক দিয়ে চাল ডাল দেয়।

সনাতনও একদিন গিয়ে দেখে এসেছে, বেশ গোলগাল নাদুসটি হয়েছে মাধব চক্রবর্তীর বুড়ো বয়সের চেহারা।

ভোলা ভটচাজ বলে—আকাশবৃত্তি নয় হে, পায়েস বৃত্তি। হাঁড়ি ভর্তি পায়েস।

যেমন হরনাথবাবু, তেমনই আরও অনেকে আশ্চর্য হয়েছেন। রাজেন জাপানী বোমায় মারা গিয়েছে, খবরটা কি শোনেননি মাধব?

ভোলাবাবু বলেন—শুনেছে, আমিই সেদিন শুনিয়ে এসেছি। কিন্তু...

—কি?

—কিন্তু, মাধব চক্রবর্তী তাতে একটুও দুঃখিত হয়েছে বলে মনে হলো না।

—আশ্চর্য!

—হ্যাঁ, আশ্চর্যই বটে। একটা কথাও বললে না, চুপ করে আকাশপানে তাকিয়ে শুধু হাসল।

—হাসবেই তো। আকাশবৃত্তি যখন ভালো মতো চলছে, আর পায়েস-টায়েস জুটছে, তখন ছেলের মৃত্যুতেও ওর কোন চিন্তা নেই।

গ্রামের মানুষের প্রাণ কিন্তু এরই মধ্যে একটা আতঙ্কের আঘাতে সব হাসি হারিয়েছে। গ্রামের কিছু মানুষ চলেও গিয়েছে। চারদিকে অন্নাভাবে হাহাকার পড়েছে। দুর্ভিক্ষ, সরকার

নিজেই স্বীকার করেছেন, এ জেলাতে দুর্ভিক্ষ দেখা দিয়েছে।

হরনাথবাবুর মতো অবস্থার মানুষও একবেলা ভাত খান। ভোলাবাবু বাড়ি বিক্রি করে দিয়েছেন। সনাতনের এত বড় গোয়ালটাও শূন্য, সব গরু বিক্রি করে দেওয়া হয়েছে।

তবু দুর্ভিক্ষের ভয় যেন সারা গ্রামের প্রাণের উপর একটা অভিশাপের মতো চেপে বসে আছে। ভিখারি এলে গ্রামের মানুষ রাগ করে তাড়া দেয়। কোন সাধু এসে দীঘির ধারে সারাদিন বসে থাকলেও ভাত পায় না। কে দেবে ভাত? সবাই যে নিজের প্রাণ বাঁচিয়ে রাখবার চিন্তাতেই বিপন্ন। যার ঘরে পাঁচ সের চাল আছে, সেও সাবধানে কথা বলে, কেউ যেন টের না পায় যে ঘরে পাঁচ সের চাল আছে।

এইরকমই আতঙ্কের একটি দিনে হরনাথবাবু সারা গাঁয়ের মানুষকে একটি খবর দিয়ে চঞ্চল করে তুললেন। —ওহে, মাধব চক্রবর্তী যে যেতে বসেছে।

—কি হলো?

—আজকাল সত্যিই আকাশবৃত্তি করছে মাধব। শুধু হাওয়া খেয়ে কোন মতে বেঁচে আছে। কিন্তু মনে হচ্ছে...।

—কি?

—ভাতটাত না পেলে মাধব আর বাঁচবে না।

—ভাত-টাত পাচ্ছে না কেন?

—কে দেবে ভাত? সবাই যে নিজের প্রাণ বাঁচাতে ব্যস্ত। দু'মুঠো চাল দেবার সাহস করবে কে?

—কেন? নদীর ধারেই তো একটা সরকারি লঙ্গরখানা খুলেছে। মাধব চক্রবর্তী ইচ্ছে করলেই, সেখান থেকে কিছু ফেনভাত পেতে পারে।

হরনাথবাবু হাসেন—আকাশবৃত্তিতে বাধে। ভিক্ষে করা বা চাওয়া কিংবা কোথাও গিয়ে ভাতের জন্য হাত পাতা নিষেধ।

—তা হলে তো লোকটা মরেই যাবে মনে হচ্ছে।

—সেই জন্যেই বলছি, একটা ব্যবস্থা করা উচিত!

—কি ব্যবস্থা, বলুন।

—চলো, একবাটি সাগুর পায়েস আর কিছু ফল যোগাড় করে নিয়ে মাধবকে খাইয়ে আসি।

কে জানে সেদিন কী ছিল আকাশের মনে! তখন সন্ধ্যা হয়ে গিয়েছিল, আর আকাশ থেকে নদীর বুকে অদ্ভুত রকমের জ্যোৎস্না ঝরে পড়ছিল। মাধব চক্রবর্তী তাঁর ঝিরঝিরে শীর্ণ চেহারাটা নিয়ে বেশ শান্ত হয়ে আকাশের দিকে তাকিয়ে বসেছিলেন।

হরনাথবাবু সাগুর পায়েসের বাটিটা মাধব চক্রবর্তীর চোখের সামনে মাটির উপর রেখে দিয়ে অনুরোধ করলেন—খেয়ে নাও মাধব। তারপর একটু জল খাও। আর একটু পরে এই ফলগুলি খেও।

মাধব চক্রবর্তীর শান্ত মুখটা যেন শান্ত জ্যোৎস্নার সঙ্গে মিলে মিশে হাসছে। অদ্ভুত হাসি। মাধব চক্রবর্তীর সারা জীবনের আলস্যের আর অব্যস্ততার প্রতিজ্ঞাটা গর্ব করে হাসছে। আকাশের সঙ্গে প্রাণটাকেও মিশিয়ে দেবার আনন্দে তৃপ্ত আর কৃতার্থ হয়ে মাধব চক্রবর্তী চোখ দুটো হাসছে।

—খেয়ে নাও মাধব। আবার ডাক দিলেন হরনাথবাবু।

মাধব চক্রবর্তী আস্তে আস্তে মাথা নেড়ে হাসতে থাকেন—না।

হরনাথবাবু বলেন—এ তোমার কি রকমের জেদ?

—না, জেদ নয়! আস্তে আস্তে কথা বলেন মাধব চক্রবর্তী।

মাধব চক্রবর্তী এখনও যেন সেই পরম আলস্যের সুখে মুগ্ধ হয়ে বসে আছেন। সাগুর পায়েস আর ফল-মূলের দিকে তাকাবার একটুও আগ্রহ নেই। একটুও চেষ্টা নেই। কী ভয়ানক নির্ভীক আলস্য!

কিন্তু চেঁচিয়ে উঠলেন ভোলাবাবু—এ কি হলো? এ কি হলো?

মাধব চক্রবর্তীর সেই অলস শরীরটা গাছের গায়ের উপর ঢলে পড়েছে।

চেঁচিয়ে কেঁদে উঠলেন হরনাথবাবু—এ কী কাণ্ড করলে মাধব? তুমি সত্যই ঋষি ছিলে নাকি মাধব?

ভোলাবাবু আস্তে আস্তে মাধব চক্রবর্তীর নিষ্প্রাণ শরীরটাকে দু'হাতে ধরে মাটির উপর শুইয়ে দিলেন।

# বৈপিতৃক

পরিচিতা মহিলারা প্রায়ই আসেন এবং আত্মীয়ারা খুব কমই আসেন। অনেকক্ষণ ধরে অনেক আলাপের পর তাঁরা মুক্তিময়ীকে আজও একটি সান্ত্বনার কথা জানিয়ে চলে যান।—তবু, আপনি একরকম ভালই আছেন।

মুক্তিময়ী বলেন—একরকম ভাল আছি ঠিকই, শুধু দুঃখ এই যে, তিনি আগে চলে গেলেন।

আজ বেশ শান্তভাবেই এই কথাটা বলতে পারছে মুক্তিময়ী। কিন্তু দু'বছর আগে এই দুঃখ সহ্য করবার কল্পনাকেও সহ্য করতে পারেননি। ভবতোষ ঘোষ যেদিন মারা গেলেন, সেদিন মুক্তিময়ীর মনের অবস্থা দেখে এই সব মহিলা এবং আত্মীয়ারাও বিশ্বাস করতে পারেননি যে, এই বৈধব্যের বেদনা সহ্য করে আবার শান্ত ও সুস্থ হতে পারবেন মুক্তিময়ী। প্রায় দুটো দিন জ্ঞান হারিয়ে, একটা শোকাক্রান্ত ছিন্নভিন্ন মূর্তি নিয়ে এই বাড়ির মেঝের উপর পড়েছিলেন মুক্তিময়ী। মুক্তিময়ীর দুই ছেলে সঞ্জীব আর অজয় মুক্তিময়ীর দুই হাত ধরে যখন চেঁচিয়ে কেঁদে উঠেছিল, তখন আস্তে আস্তে হারানো জ্ঞান ফিরে পেয়েছিলেন। দুই ভাই-এর সেই কান্নার শব্দ বোধহয় মুক্তিময়ীর বৈধব্যের জ্বালাকেও বিচলিত করেছিল। সঞ্জীব আর অজয়, দুই ছেলের গলা জড়িয়ে ধরে বুকের কাছে টেনে অনেকক্ষণ বসেছিলেন মুক্তিময়ী। তারপর শান্ত হয়েছিলেন।

এই সব পরিচিতা এবং আত্মীয়ারাও জানতেন যে, মুক্তিময়ীর জীবনে এই শোক প্রথম বৈধব্যের শোক নয়, দ্বিতীয়বার বিধবা হলেন মুক্তিময়ী। মুক্তিময়ীর মনে বড় আশা ছিল এবং বোধহয় বিশ্বাসও করতেন যে, এইবার আর তাঁর অদৃষ্টটা করুণাহীন হবে না। তিনি নিজেই আগে যাবেন। কিন্তু শেষ পর্যন্ত অদৃষ্টের অকরুণাই সত্য হয়ে উঠলো। এবং তাই বোধহয় পঞ্চান্ন বছর বয়সের এই কপালটাকে মেঝের উপর লুটিয়ে দিয়ে তাঁর অদৃষ্টকেই ধিক্কার দিয়েছিলেন।

পরিচিতা মহিলারা এবং আত্মীয়ারা সান্ত্বনা দিতে এসে মনে মনে একটু বিস্মিতও হয়েছিলেন। এই দুঃখটা যে মুক্তিময়ীর জীবনের প্রথম অভিজ্ঞতা নয়। পঁচিশ বছরেরও বেশি হবে বোধহয়, এই রকমেরই একটা দুঃখের আঘাত মুক্তিময়ীকে সহ্য করতে হয়েছিল। মুক্তিময়ীর বয়সও তখন পঁচিশ বছরের মতই ছিল। আজকের এই সঞ্জীবের বয়স তখন তিন বছর। সঞ্জীবের বাবা দিনেশ দত্তের বয়সও তখন ত্রিশ বছর। যুবক স্বামীর অকাল মৃত্যু সেই দিন মুক্তিময়ীকে অকালে বিধবার সাজে সাজিয়ে দিয়েছিল। সেই শোক সহ্য করতে এবং শান্ত হতে পেরেছিলেন সেদিনের মুক্তিময়ী।

প্রথম স্বামী দিনেশ দত্তের মৃত্যুর মাত্র দু'বছর পরে ভবতোষ ঘোষের সঙ্গে মুক্তিময়ীর বিয়ে যেদিন হয়ে গেল, সেদিনও পরিচিতা মহিলারা আর আত্মীয়ারা বিস্মিত হননি। ভালই তো, শোক ভুলে গিয়ে আর শান্ত হয়ে আবার একটা ভালবাসার জীবন স্বীকার করে নিল মুক্তিময়ী। এরকম না হলেই বরং ব্যাপারটা আরও বেশি দুঃখের হতো।

এই সব পরিচিতা মহিলা এবং আত্মীয়ারাও দেখে নিশ্চিন্ত হয়েছিলেন, মুক্তিময়ীর প্রথম স্বামীর ভালবাসার দান, সেই ছোট্ট সঞ্জীবও মুক্তিময়ীর দ্বিতীয় বিবাহিত জীবনে কোন সমস্যা হয়ে উঠলো না। দ্বিতীয় স্বামী ভবতোষ ঘোষ পাঁচ বছর বয়সের সঞ্জীবকে আদর করে কোলে তুলে নিলেন, এবং অপরিচিত কোন ব্যক্তির পক্ষে বোঝবার সাধ্যিও ছিল না যে, এই সঞ্জীব ভবতোষ ঘোষের নিজের ছেলে নয়। সঞ্জীব দত্ত, সন অব লেট দীনেশ দত্ত, এই পরিচয় শুধু সঞ্জীবের স্কুলের নাম ভর্তির রেজিস্টারে লেখা রইল। কিন্তু লোকের চোখে

কোন সন্দেহ রইল না যে, ভবতোষ ঘোষ বাপেরই স্নেহ মমতা আর আগ্রহ নিয়ে সঞ্জীবকে মানুষ করে তুলেছেন। হৃদয়ের বিচারে, ভবতোষ ঘোষই যে সঞ্জীবের বাপ, এ সত্য অস্বীকার করবার উপায় ছিল না।

আর একটা সমস্যা, যেটা মুক্তিময়ী আর ভবতোষ ঘোষ এবং এই সব পরিচিত মহিলা ও আত্মীয়ারা আশঙ্কা করে একটু চিন্তিত হয়েছিলেন, সে সমস্যাটাও দেখা দিল না। ভবতোষ ঘোষ আর মুক্তিময়ীর ভালবাসার জীবন যখন একটি সন্তান উপহার পেয়ে হেসে উঠলো, তখন সেই হাসির আড়ালে একটা প্রশ্নও ছিল। ভাইকে হিংসে করবে না তো সঞ্জীব।

এক মায়ের পেটের, পিঠাপিঠি দুই ভাই শিশুকালে পরস্পরকে যে হিংসে করে, সে রকম হিংসে থাকুক না সঞ্জীব আর অজয়ের মনে। কিন্তু তার চেয়ে বেশি, এবং অন্য রকমের অদ্ভুত কোন হিংসে দেখা দেবে না তো?

কিন্তু নিতান্তই অনর্থক ও অহেতুক আশঙ্কা। এইসব পরিচিতা মহিলা এবং আত্মীয়ারাই দেখে খুশি হয়ে গেলেন, এবং মুক্তিময়ী ও ভবতোষের চোখের দৃষ্টিও যেন একটা গৌরবের অনুভব পেয়ে ধন্য হয়ে গেল। সাত বছর বয়সের সঞ্জীব কী অদ্ভুত আগ্রহে চঞ্চল হয়ে ভাই-ভাই বলে ছুটে আসে, আর এক বছর বয়সের অজয়কে বুকের উপর সাপটে ধরে নিয়ে টলমল করে হাঁটে।

আবার চিন্তিত হয়েছিলেন এইসব পরিচিতা মহিলা এবং আত্মীয়ারা। আজ না হয় দুজনে নেহাতই দুটি শিশু কিন্তু বড় হবে যখন, তখন? তখন কি আর ভাই-ভাই ভাব থাকবে? সঞ্জীব দত্ত কি অজয় ঘোষকে আপন-ভাই বলে মনে-প্রাণে মেনে নিতে পারবে? এবং অজয়ও কি পারবে?

এই আশঙ্কাও মিথ্যে হয়ে গেল। এইসব পরিচিতা মহিলা এবং আত্মীয়ারাই বিস্মিত হয়ে দেখলেন, এবং খুশিও হলেন বোধহয়। বাইশ বছর বয়স হয়েছে সঞ্জীবের, এম-এ পাশও করেছে, কিন্তু কী অদ্ভুত উদ্বেগ ও উৎকণ্ঠায় অস্থির হয়ে রয়েছে সঞ্জীবের মন! অজয়টা ম্যাট্রিক পাশ করতে পারবে তো? এগিয়ে এসেছে অজয়ের পরীক্ষা। দিন ও রাতের মধ্যে প্রায় আঠার ঘণ্টা অজয়কে পড়ায় সঞ্জীব—লজ্জার কথা, আমার পক্ষে ভয়ঙ্কর লজ্জার কথা হবে বাবা, যদি অজয় ফেল করে। সঞ্জীবের মনের এই উদ্বেগ দেখে ভবতোষ ঘোষ আর মুক্তিময়ীর মন যেন একটা গর্বের আনন্দে হেসে ওঠে। পৃথিবীর কোন দুই ভাইও কি এর চেয়ে বেশি ভাই-ভাই হতে পারে?

অথচ, আজ তো এই দুই ভাই দুটি শিশু নয়, শিশু-মনের মানুষও নয়, এবং ছেলেমানুষী খেলার আনন্দের দুই সঙ্গীও নয়। দুজনেই বড় হয়েছে। সঞ্জীবের বয়স বাইশ এবং অজয়ের বয়স ষোল। ওরা কি ওদের দুই জীবনের সব মিলের মধ্যে একটি অমিলের কথা জানে না!

সঞ্জীব দত্ত আর অজয় ঘোষ, দুই ভাই-এর দুই নামের মধ্যে কেন একটা পরিচয়ের অমিল থেকে গিয়েছে এই প্রশ্নের উত্তর ওরা পেয়ে গিয়েছে। বড় হয়েছে দুজনে, সবই বুঝতে পেরেছে দুজনে, তবু দুজনের ভাই-ভাই মনটার উপর সেই উপলব্ধির একটা টোকাও পড়লো না যেন, আঘাত দূরে থাকুক। আর ভাবনা করবার কি আছে?

কিন্তু, আবার ভেবেছিলেন এইসব পরিচিতা মহিলা এবং আত্মীয়ারা ভবতোষ ঘোষের সম্পত্তি কি সঞ্জীব আর অজয়ের এই ভাই-ভাই ভাবের আনন্দ ছিন্নভিন্ন করে দেবে না? ভবতোষ ঘোষ যেদিন আর থাকবেন না, সেদিনও কি দুজনের মনে ঠিক এইরকমই ভাই-ভাই ভাবের জোরটুকু থাকবে?

কিন্তু এই সমস্যাও দেখা দিল না। ভবতোষ ঘোষ তাঁর সব বাড়ি বাগান শেয়ার আর নগদ টাকা একেবারে চুলচেরা সমানভাগে ভাগ করে তার এক ভাগ সঞ্জীবের নাম উইল করে রেখেছিলেন। ভবতোষের মৃত্যুর পর এই তথ্য যেদিন জানলেন এই সব পরিচিতা মহিলা ও

আত্মীয়ারা, সেদিন তাঁরা সবচেয়ে বিস্মিত হয়ে ভাবনা করাই ছেড়ে দিলেন। না, আর কোন সমস্যাই দেখা দিল না, দেখা দেবেও না।

তাই মুক্তিময়ী বলেন, একরকম ভালই আছি। দুই ছেলে নিয়ে একরকম নিশ্চিন্ত মনেই জীবনের সন্ধ্যাকালের মুহূর্তগুলি পার করে দিচ্ছেন। শুধু দুঃখ এই যে, উনি আগে চলে গেলেন! এবং এই দুঃখটাও শান্ত-চিত্তে সহ্য করবার মতো শক্তি কেমন করে আর কেন পেয়ে গেলেন তিনি, তাও বুঝতে পারেন।

সঞ্জীব আর অজয়, তাঁর দুই ভিন্ন জীবনের দুই ছেলের আজ দুটি আপন ভাই হয়ে গিয়েছে। এইবার নিজেও পরিপূর্ণ প্রশান্তি ও নির্ভাবনার আনন্দ নিয়ে চোখ বুজতে পারবেন।

২

এইসব পরিচিতা মহিলা এবং আত্মীয়ারা আবার একদিন একটা ভাবনায় পড়লেন ; কারণ মুক্তিময়ীর কথায় কথায় হঠাৎ ফুঁপিয়ে উঠে আর চোখ মুছে একটা নতুন কথা বলে উঠলেন।—না মোটেই ভাল নেই। একটুও ভাল লাগছে না। শেষ পর্যন্ত ভগবান আমাকে শাস্তি দেবেন বলে মনে হচ্ছে,—নিশ্চিন্ত মনে মরবার সৌভাগ্য আর হলো না!

পঞ্চান্ন বছর বয়সের বিধবা। মাত্র দু'বছর আগে যাঁর স্বামী বিগত হয়েছেন কিন্তু দুই ছেলেকে একসঙ্গে বুকে জড়িয়ে ধরে স্বামী হারাবার শোক শেষ পর্যন্ত শান্ত করতে পেরেছিলেন যিনি, তিনি আবার অশান্ত হয়ে উঠলেন কেন?

শুনে বিস্মিত এবং দুঃখিত হলেও বুঝতে পারেন না কেউ, আজ মুক্তিময়ীর এই শান্ত ও সাদা জীবনের উপর আবার নতুন করে কোন্ ব্যথিত চিন্তার ঝড় এসে লাগতে পারে, যার জন্যে এত উতলা হয়ে উঠেছেন?

সাদা ফ্রেমের চশমাটাকে নামিয়ে দিয়ে ধবধবে সাদা থান-শাড়ির আঁচল দিয়ে চোখ মুছলেন মুক্তিময়ী। দু'বছর আগে, যে সময় ভবতোষ ঘোষ মারা গেলেন, সে সময় মুক্তিময়ীর মাথার অনেকখানি কালো ছিল। কিন্তু এই দু'বছরের মধ্যে সেই কালোর সবই প্রায় সাদা হয়ে গিয়েছে। তাঁর এলোমেলো খোঁপাটাকে সাদা রেশমের খোঁপা বলে মনে হয়। এই মুক্তিময়ী এই তো সেদিনও বলেছেন যে, বড় ছেলে সঞ্জীবের বউ-এর মুখ দেখবার দিন পর্যন্ত তিনি বেঁচে থাকতে পারবেন বলে বিশ্বাস করেন না। কিন্তু সেজন্য তাঁর মনে কোন দুঃখ নেই। আজ তবে তাঁর মনে এ কেমন দুঃখের ছোঁয়া নতুন করে লাগলো, যার জন্য মানুষটা বেদনা সামলাতে না পেরে এতগুলি বাইরের লোকের কাছে কেঁদেই ফেলেছেন?

পরিচিত মহিলারা এবং আত্মীয়ারা মুক্তিময়ীর এই নতুন দুঃখের কারণ আর চোখের জলের অর্থ বুঝতে পারেন না, তাই আশ্চর্য হন। এবং শেষ পর্যন্ত এই ধারণা করেন যে, মুক্তিময়ী মাঝে মাঝে যে শ্বাসকষ্টে ভুগতেন, সেই কষ্টই বোধহয় এইবার একটু বেশি তীব্র এবং যে বেশি দুঃসহ হয়ে উঠেছে। হবার কারণও আছে। মানুষটির বয়সও তো কম হয়নি।

পরিচিত মহিলারা এবং আত্মীয়ারা চলে যাবার পরেও ঘরের নিভৃতে একটি চেয়ারের উপর বসে আরও কয়েকবার চোখ মোছেন মুক্তিময়ী। হাতের বইটার একটা লাইনও মন দিয়ে পড়তে পারেন না, এবং হাতের বইটাও যেন একটা করুণ আক্ষেপের মতো বার বার কেঁপে ওঠে।

আজ শুধু নয়, এই একটা বছর ধরে মুক্তিময়ীর মন এই অশান্তি সহ্য করছে। এতদিন সহ্য করেও চুপ করে ছিলেন, কিংবা চুপ করে সহ্য করেছিলেন, কিন্তু আজ আর সহ্য করতে পারছেন না।

তাই বাইরের মানুষের সামনে কেঁদে ফেলেছেন।

যে সমস্যার আশংকা থেকে একেবারে মুক্ত হয়ে গিয়েছিল মুক্তিময়ীর মন, সেই সমস্যা

একেবারে নিদারুণ রূঢ়তা নিয়ে দেখা দিয়েছে। সঞ্জীব আর অজয়ের মধ্যে সেই ভাই-ভাই ভাব যেন স্তব্ধ হয়ে গিয়েছে। কিন্তু খোঁজ নিয়েছেন মুক্তিময়ী, অজয় কি কোনদিন বড় ভাই সঞ্জীবের সঙ্গে কোন রূঢ় ব্যবহার করেছে?

কোনওদিন না। অজয় নিজেই মুক্তিময়ীর কাছে এসে ছলছল চোখে অভিযোগ করেছে, দাদা আজকাল কেন এত গম্ভীর হয়ে গিয়েছে মা? আমার সঙ্গে যেন কথা বলতেই চায় না।

মুক্তিময়ী—তুই নিশ্চয়ই কোন অন্যায় করেছিস।

অজয়—দাদা বলুক, কি অন্যায় করেছি। আমি তখুনি মাপ চাইব।

মুক্তিময়ী—তুই তাহলে জিজ্ঞাসা করে দেখ।

জিজ্ঞাসা করেছিল অজয়। কিন্তু সঞ্জীব আরও গম্ভীর হয়ে অজয়কে যেকথা বলেছে, তাতে অজয় আরও আশ্চর্য হয়েছে, এবং মুক্তিময়ীর বুকটা আতঙ্কে ভরে গিয়েছে।

—তুমি অন্যায় করবে কেন অজয়? অন্যায় করেছে আমার অদৃষ্ট। সঞ্জীবের এই কথার যে কি অর্থ হয়, বুঝতে পারে না অজয় কিন্তু মুক্তিময়ী মনে করেন, একথার অর্থ যদি কিছু থাকে, তবে সেটা এই যে, আজ এই পঁচিশ বছর বয়সের যুবক সঞ্জীব কারও না কারও উপর একটা ঘৃণা সহ্য করতে গিয়ে কষ্ট পাচ্ছে।

রাগ করে কাকে ঘৃণা করছে সঞ্জীব? নিজেকে এত গম্ভীর করে রেখে কিসের বেদনা সহ্য করছে সঞ্জীব?

স্মরণ করতে পারেন মুক্তিময়ী, আজ থেকে ঠিক এক বছর আগের এমনই একটি বিশেষ দিনের সকাল বেলায় সঞ্জীবের মুখ সেই যে গম্ভীর হয়ে গেল, সে গম্ভীরতাই আজ সকালে একটা রূঢ় বিদ্রোহের মতো যেন চাপা গর্জন করে মুক্তিময়ীর মনের শান্তিকে আতঙ্কিত করেছে। মুক্তিময়ীর বুকের ভিতরটা যেন অপমানে ক্ষত-বিক্ষত হয়ে গিয়েছে।

আজই সকালে ভবতোষ ঘোষের বড় ফটোটার কাছে উপাসনার জন্য অনেকক্ষণ ধরে বসেছিলেন মুক্তিময়ী, অজয়ও ছিল। আজ হলো ভবতোষ ঘোষের মৃত্যুর তারিখ। আজ থেকে দু'বছর আগে এমনই একটি এগারই বৈশাখে ভবতোষ ঘোষ চিরকালের মতো বিদায় নিয়েছিলেন।

সঞ্জীব উপাসনায় এসে বসবে, বোধহয় কোন কারণে দেরি করছে ; ভবতোষ ঘোষের ফটোর সামনে ফুলের স্তবক আর ধূপের ধোঁয়া ; সঞ্জীবের অপেক্ষায় চুপ করে বসেছিলেন মুক্তিময়ী আর অজয়। কিন্তু খুব বেশি দেরি দেখে খোঁজ নিলেন এবং বুঝতে পারলেন বাড়িতে নেই সঞ্জীব। এই কিছুক্ষণ আগে একটা সাইকেল নিয়ে বেড়াতে বের হয়ে গিয়েছে।

ভবতোষ ঘোষের স্মৃতিকে আজ কী ভয়ানক অপমান করছে সেই ছেলে, যাকে বুকে তুলে মানুষ করেছেন ভবতোষ ঘোষ, আর সম্পত্তির দু' ভাগের এক ভাগ উইল করে দিয়ে গিয়েছেন! শুধু অজয়কে নিয়ে অনেকক্ষণ ধরে কেঁদে কেঁদে উপাসনা করে উঠে গেলেন মুক্তিময়ী।

কিন্তু নিজেকে শান্ত করতে চেষ্টা করেন মুক্তিময়ী। না, নিশ্চয় অন্য কোন কারণ আছে, যে জন্য আজ উপাসনায় এসে বসতে পারেনি সঞ্জীব। ইচ্ছে ছিল নিশ্চয়।

সঞ্জীব বাড়ি ফিরে আসতেই মুক্তিময়ী বললেন—আজ বিকালে আমাকে একবার ওঁর সমাধিতে ফুল দিতে নিয়ে যাবি সঞ্জীব।

সঞ্জীব গম্ভীর হয়ে বলে—আমার সময় হবে না।

মুক্তিময়ীর যন্ত্রণাক্ত চোখ দুটো থরথর করতে থাকে। বুকের ভিতরের আর্তনাদটাও যেন এই নিদারুণ অপমান সহ্য করতে না পেরে বোবা হয়ে যায়।

আর কোন সন্দেহ নেই, মুক্তিময়ীর এক বছরের আশংকা চরম সত্য হয়ে উঠেছে। ভবতোষ ঘোষের মৃত্যুর প্রথম বার্ষিকী দিনটাতে ফটোর সামনে উপাসনায় বসে হঠাৎ কেন

গম্ভীর হয়ে গিয়েছিল সঞ্জীব, সেই রহস্য এতদিনে বুঝতে পারা গেল। যার কোলে-বুকে চড়ে চার বছর বয়স থেকে বাপের স্নেহ পেয়েছে, বেঁচেছে, বড় হয়েছে, সেই মানুষকেই ঘৃণা করছে সঞ্জীব। এ কী করে সম্ভব হয়?

মুক্তিময়ীর এই যন্ত্রণাক্ত বিস্ময় আর একবার নীরবে আর্তনাদ করে ওঠে।

অজয় এসে মুখ ভার করে মুক্তিময়ীর কাছে বসে, আর আস্তে আস্তে আতঙ্কিতের মতো বলে—দাদা এসব কি বলছে মা?

মুক্তিময়ী—কি?

অজয়—দাদা বলছে, সম্পত্তির ওর অংশ আমাকে গিফট করে দেবে।

মাথা হেঁট করলেন মুক্তিময়ী। অনেকক্ষণ নীরব হয়ে রইলেন। ধবধবে সাদা থান-শাড়ির আঁচল ভেজা চোখের উপর চেপে আস্তে আস্তে বললেন—তবে আজ বিকালে তুই-ই আমাকে নিয়ে যাবি অজয়—

অজয়—কোথায়?

মুক্তিময়ী—ওঁর সমাধিতে ফুল দিতে।

অজয়—আচ্ছা।

৩

বিকাল হয়ে এসেছে। কিন্তু ঘরের ভিতরে এক ভয়ানক অভিমানের ভারে যেন স্তব্ধ হয়ে অনড় পাথরের মতো বসে থাকে সঞ্জীব। সঞ্জীবের এই অভিমান এই বাড়ির আজকেরই এই বিকাল বেলার জীবনের কোন বিশেষ অভিমান নয়। এক বছর ধরে সঞ্জীবের মনের ভিতরে একটা বেদনা গুমরে রয়েছে।

ভবতোষ ঘোষের প্রথম মৃত্যু বার্ষিকীর দিন ফটো আর ফুলের স্তবকের কাছে উপাসনায় বসতে এসে মার মুখের দিকে তাকিয়েই হঠাৎ আনমনা হয়ে গিয়েছিল সঞ্জীব। জলভরা চোখ নিয়ে ভবতোষ ঘোষের যে ফটোর দিকে তাকিয়ে আছেন মা, সেই ফটোর উপর বিন্দুমাত্র রাগ অভিমান ও অশ্রদ্ধা নেই সঞ্জীবের মনে। কিন্তু কেন যেন মুক্তিময়ীর এই জলভরা চোখের উপর একটা হঠাৎ ক্ষোভের জ্বালায় ছটফট করে ওঠে সঞ্জীবের মন।

যে-বছর মারা গিয়েছেন ভবতোষ ঘোষ সেই বছরেরই একটি দিনে, মৃত্যুর দু'মাস আগে তোলা হয়েছিল ঐ ফটো। যাট বছর বয়সের এক বৃদ্ধের কী সুন্দর শান্ত স্নেহশীল একটি মুখের ছবি। বৈধব্যের বেদনা আর সঙ্গীহারা জীবনের শূন্যতার দুঃখ চোখের জলে ভিজিয়ে নিয়ে ফটোর দিকে তাকিয়ে আছেন মুক্তিময়ী। কিন্তু...কই, সঞ্জীব দত্তের বাবা দিনেশ দত্তের ফটো কই?

দিনেশ দত্তের ফটোর দিকে এইভাবে জলভরা চোখ নিয়ে বছরের একটি দিনও তাকাবার দরকার কেন হয়নি মুক্তিময়ীর? দিনেশ দত্তের মৃত্যুও তো মৃত্যু, মুক্তিময়ীর স্বামীর মৃত্যু, সঞ্জীবের বাপের মৃত্যু ; সেই মৃত্যু কি মুক্তিময়ীর জীবনে কোন বেদনার ঘটনা হয়ে ওঠেনি?

এমন করে কেন মিথ্যে হয়ে গেলেন দিনেশ দত্ত? কে জানে কেন, সঞ্জীবের বুকের ভিতরটাও যেন ছটফট করে কেঁদে উঠেছিল। মুক্তিময়ী যে তাঁর প্রথম স্বামীর স্মৃতিকে, সঞ্জীবের বাপকে তুচ্ছ করে আর ভুলে গিয়ে অপমান করছেন। শুধু একজনের ফটো মুক্তিময়ীর মনের ভিতরে চিরন্তন হয়ে থাকবে, এবং আর একজনের ফটো একেবারে নিশ্চিহ্ন হয়ে যাবে, এ কেমন মন?

এই অভিযোগ যে মুক্তিময়ীর কঠিন হৃদয়টারই বিরুদ্ধে সঞ্জীবের অভিযোগ। ভাবতে গিয়ে যেন নিজেরই প্রাণটার উপর সন্দেহ হয়—তবে কি সঞ্জীবের এই প্রাণটা মুক্তিময়ীর ভালবাসার সৃষ্টি নয়? দিনেশ দত্তকে কি তুচ্ছ করতেই ভালবাসতেন মুক্তিময়ী?

আজ সঞ্জীবের এই অভিযোগে ভরা আর অভিমানে কাতর যে মনটা গুমরে রয়েছে, সেই মনটা যে বাইশ বছর অতীতের একটি মানুষের, মুক্তিময়ীর স্বামী আর সঞ্জীবের পিতা দিনেশ দত্তের ফটো দেখবার আর ফটোর কাছে বসে উপাসনা করবার জন্য ব্যাকুল হয়ে উঠেছে।

দিনেশ দত্তের স্মৃতি যদি মুক্তিময়ীর কাছে তুচ্ছতা পায়, তবে দিনেশ দত্তের ছেলে সঞ্জীব দত্তের উপর সেই মা-এর স্নেহে কি ফাঁকি থেকে যায় না? সঞ্জীব আর অজয়কে সম্পত্তির সমান ভাগ করে দিয়ে গিয়েছেন ভবতোষ ঘোষ। তাঁর কথা ভাবলে সঞ্জীবের মন প্রণাম করবার জন্যই ঝুঁকে পড়ে। তাঁর স্নেহে কোন মিথ্যে ছিল না।

কিন্তু মুক্তিময়ী কি তাঁর স্নেহ সমান ভাগে ভাগ করে দিতে চেয়েছেন? না না না, কখনই নয়। দিনেশ দত্ত যার কাছে মিথ্যে হয়ে গিয়েছে, তার কাছে দিনেশ দত্তের ভালবাসার উপহার এই সঞ্জীব দত্তও অজয়ের তুলনায় কম আপন হয়ে গিয়েছে। হতে বাধ্য।

মনে পড়ে না তাঁকে, দেখতে কেমন ছিলেন সঞ্জীবের বাবা দিনেশ দত্ত, যাঁর রক্তমাংসের স্নেহ সঞ্জীবের এই শরীরের মধ্যে আজও বেঁচে আছে। তিনিও তো এই মুক্তিময়ীকে ভালবেসে মুগ্ধ হয়েছিলেন। কিন্তু তিনি কি কল্পনা করতে পেরেছিলেন যে, তাঁর মুক্তিময়ীর মনে তিনি একদিন সত্যিই একেবারে একটা ছায়ার চেয়েও বেশি নিরবয়ব একটা মিথ্যে হয়ে যাবেন? সঞ্জীবের কল্পনাতেও যেন এক ব্যথিত স্বামীর মূর্তি তাঁর সারা মুখে অভিমানের বেদনা নিয়ে সঞ্জীবকে বলছে, আমি ভাবতেই পারিনি সঞ্জীব, তোমার মা আমাকে একদিন এমন করে একেবারে ভুলে যাবে।

কিন্তু এই অভিযোগ কি মুখ খুলে কোন দিন মা'র কাছে বলতে পারা যাবে? বলে লাভই বা কি? মুক্তিময়ী যদি এখনও সঞ্জীবের অভিমানের অর্থ না বুঝে থাকেন, তবে তো বুঝতেই হয় যে, দিনেশ দত্তকে একেবারে মিথ্যে করে দিয়ে শুধু ভবতোষ ঘোষের স্মৃতি আঁকড়ে পড়ে আছেন মুক্তিময়ী।

দেখতে পায় সঞ্জীব, গ্যারেজ থেকে গাড়ি বের করছে অজয়। সঞ্জীবের চোখ জ্বলে ওঠে। হ্যাঁ, ঠিকই, ভবতোষ ঘোষের ছেলেকে সঙ্গে নিয়ে ভবতোষ ঘোষের সমাধিতে ফুল দিতে যাবার জন্য তৈরি হয়েছেন মা। যাবেনই তো। স্বামী দিনেশ দত্ত আজ যেমন তাঁর স্মৃতিতে অবান্তর হয়ে গিয়েছে, ছেলে সঞ্জীব দত্তও তেমনি অবান্তর হয়ে যেতে চলেছে।

তবে আর দ্বিধা কেন? মুক্তিময়ীর কাছে গিয়ে এই অভিযোগ স্পষ্ট করে বলে দিতেই তো পারা যায়—তবে আর কেন? ভবতোষ ঘোষের স্মৃতিকে নিয়ে, ভবতোষ ঘোষের ছেলেকে নিয়ে আর ভবতোষ ঘোষের সব সম্পত্তি নিয়ে তুমি থাক। আমি যাই, ভবতোষ ঘোষের সম্পত্তির ভাগ আমার নেওয়া উচিত নয়।

ঘর থেকে বের হয়ে মূর্তিমান বিদ্রোহের মতো ব্যস্তভাবে হেঁটে মুক্তিময়ীর ঘরের ভিতরে এসে দাঁড়ায় সঞ্জীব।

কিন্তু একটু অপেক্ষা করতে হয়। কারণ ঘরে নেই মুক্তিময়ী। বোধহয় স্নানের ঘরে গিয়েছেন।

একটু অপেক্ষা করতে গিয়েই হঠাৎ চমকে ওঠে সঞ্জীব এবং মনটা আবার একটা দুঃখের ঠাট্টায় করুণভাবে হেসে ওঠে। দিনেশ দত্তের ফটো যাঁর মনের ঘর থেকে নিশ্চিহ্ন হয়ে মিলিয়ে গিয়েছে, তিনি দিনেশ দত্তের ছেলে সঞ্জীবের ফটোকে মাথার বালিশের কাছে রেখে দিয়েছেন! ফটোটা মুক্তিময়ীর বিছানার বালিশের তলা থেকে অর্ধেক মুখ বের করে রয়েছে।

মার উপর রাগ আর অভিমানের জ্বালা চরিতার্থ করবার আর একটা সুযোগ হাতের কাছে পেয়েছে সঞ্জীব। সঞ্জীবের এই ফটোকে এখনি সরিয়ে নিয়ে যেতে হবে। বুঝে নিক মা, তাঁর এই নাটকীয় স্নেহের অসারতা বুঝে নিয়েছে সঞ্জীব।

অভিমানী দিনেশ দত্তের ছেলে সঞ্জীব দত্ত যেন মুক্তিময়ীর নকল স্নেহের বন্ধন থেকে নিজেকে একেবারে ছিন্ন করে সরিয়ে নেবার জন্য একটা থাবা দিয়ে ফটোটাকে আঁকড়ে ধরে ; চলে যায় সঞ্জীব।

কিন্তু একি? নিজের ঘরের ভিতরে গিয়ে এবং নিজেরই এই ফটোর দিকে তাকিয়ে কাঁপতে থাকে সঞ্জীব। সঞ্জীবের ফটো নয়। সঞ্জীবেরই মতো দেখতে এক যুবকের ফটো। সেই ফটোর উপর নাম লেখা আছে--দিনেশ দত্ত।

ফটোটার উপর মাথা ঠেকিয়ে একেবরে নিথর হয়ে দাঁড়িয়ে থাকে সঞ্জীব। দৌড়ে গিয়ে মুক্তিময়ীর ঘরের দরজার কাছে দাঁড়ায়।

না, এখনও স্নানের ঘর থেকে ফিরে আসেননি মুক্তিময়ী। ফটোটাকে মুক্তিময়ীর বালিশের তলায় রেখে দিয়ে আবার ঘর ছেড়ে চলে যায় সঞ্জীব।

কিন্তু আর ঘরের ভিতরে নয়। সোজা হেঁটে এগিয়ে গিয়ে গ্যারেজের কাছে দাঁড়ায় সঞ্জীব। একটা ধমক দিয়ে অজয়কে সরিয়ে দেয়--তুই পিছনে বস গিয়ে। আমি ড্রাইভ করবো।

তারপরেই চেঁচিয়ে ডাক দেয় সঞ্জীব।--কত দেরি করছো মা? শিগগির কর।

ঘরের ভেতর থেকে ছুটে বের হয়ে আসেন মুক্তিময়ী। ভেজা চুল, আর ধবধবে সাদা-থানের শাড়ি, মুক্তিময়ীর ব্যাকুল চেহারাটা যেন একটা পরম প্রশান্তির স্বপ্নময় আহ্বান শুনে ছুটে বের হয়ে এসেছে।--কি, কি বলছিস সঞ্জীব?

সঞ্জীব--বাবার সমাধিতে ফুল দিতে চল।

# নিতসিঁদুর

এই পথে আসতে যেতে অনেকবার দুজনের মুখোমুখি দেখা হয়েছে। ট্রামে বাসেও কতবার। আর, এই যক্ষ্মা হাসপাতালের ফটকেও। শুধু মুখচেনা পরিচয়। একটা বছরের মধ্যে অনেকবার মুখোমুখি দেখা হলে যতটুকু পরিচয় হয়, ততটুকু। দু'জনের মধ্যে কোনদিন কোন আলাপ, কিংবা সামান্য দু-একটা কথারও বিনিময় ঘটেনি।

কিন্তু অনুমানে দু'জনেই দুজনের ভাগ্যের একটা বেদনার পরিচয় বুঝে নিতে পেরেছে। ধারণা করতে পারে প্রভাত, এই হাসপাতালের কোন কেবিনের বিছানায় এমন কেউ একজন আশ্রয় নিয়ে রয়েছেন, যিনি এই মহিলার কোন আপনজন হবেন। সুমিত্রাও অনুমান করতে পারে, ভদ্রলোক এখানে নিশ্চয় এমন কোন রোগীর সঙ্গে দেখা-সাক্ষাৎ করতে আসেন, যিনি ভদ্রলোকের কোন আপন-জন কিংবা প্রায় আপনজনের মতো কেউ একজন হবেন।

পরিচয় হলো সেদিন, যেদিন দেখতে পেল সুমিত্রা, সেই চেনামুখ অথচ অপরিচিত ভদ্রলোকের সঙ্গে সুমিত্রারই পরিচিত পুরনো বান্ধবী অঞ্জলি হাসপাতালের ফটকের কাছে দাঁড়িয়ে আছে।

অঞ্জলি পরিচয় করিয়ে দিল। ভদ্রলোক হলেন অঞ্জলির দাদা প্রভাতকুমার বরাট। জীবন বীমা কোম্পানির অর্গানাইজার। এতদিন আসাম সার্কেলের চার্জে ছিলেন, কিন্তু বউদির অসুখ হবার পর বাধ্য হয়ে আর চেষ্টা করে কলকাতার অফিসে ফিরে এসেছেন।

—নিরুপমাকে মনে আছে তো সুমিত্রা?

—হ্যাঁ।

—সেই নিরুপমার দিদি শোভাদির সঙ্গে দাদার বিয়ে হয়েছে।

কুণ্ঠিতভাবে এবং একটু ভয়ে ভয়ে প্রশ্ন করে সুমিত্রা—কি অসুখ শোভাদির?

কোন কথা না বলে, শুধু চোখের ইসারায় বিরাট হাসপাতাল বাড়িটাকে দেখিয়ে দিয়ে গম্ভীর হয়ে যায় অঞ্জলি।

অঞ্জলির দাদা প্রভাত বরাটের দু চোখের দৃষ্টিও যেন হঠাৎ উদাস হয়ে যায়। পাতা ঝরে গিয়েছে, রিক্ত হয়ে গিয়েছে ফটকের কাছের যে কৃষ্ণচূড়াটা, সেটারই দিকে তাকিয়ে আনমনার মতো চুপ করে দাঁড়িয়ে থাকে প্রভাত বরাট।

—দাদা?

অঞ্জলির ডাক শুনে মুখ ফেরায় প্রভাত।

সুমিত্রার পরিচয় শোনাতে থাকে অঞ্জলি—এ হলো আমার বন্ধু সুমিত্রা। এক কলেজের একই ক্লাসের বন্ধু। আমার যেদিন বিয়ে হয়েছে, সেদিন সুমিত্রারও বিয়ে হয়েছে।

আরও অনেক কথা বলে অঞ্জলি, তাই জানতে পারে প্রভাত, অঞ্জলির বান্ধবী এই মহিলা হলেন সুমিত্রা ঘোষ। সুমিত্রার স্বামী লোকেন ঘোষ ইকনমিক্সের ভাল স্কলার, কলেজের লেকচারার। আর সুমিত্রা ঘোষ নিজেও মেয়ে-স্কুলের টিচার। বেশ আছে ওরা দুজন ; স্বামী-স্ত্রীতে একসঙ্গে মিলে লেখাপড়ার চর্চা করে বেশ সুখেই আছে।

—কিন্তু। কি-যেন সন্দেহ করে সুমিত্রার মুখের দিকে একটা প্রশ্ন করতে গিয়েই হঠাৎ থেমে যায় অঞ্জলি।

—কি বলছিলে? প্রশ্ন করে সুমিত্রা।

—তুমি এখানে কেন? ভয়ে-ভয়ে প্রশ্ন করে অঞ্জলি।

—উনি যে এখন এখানেই আছেন।

কথাটা বলেই মাথা হেঁট করে সুমিত্রা। বেদনাতুর মুখের একটা দুঃসহ বিষাদের ছায়া যেন

লুকিয়ে ফেলতে চেষ্টা করছে সুমিত্রা। গম্ভীর হয়ে যায় অঞ্জলি। আর, প্রভাতের উদাস চোখের দৃষ্টিও করুণ হয়ে যায়।

সেদিনের পর অনেকদিন পার হয়ে গিয়েছে। প্রভাত বরাট আর সুমিত্রা ঘোষের মুখোমুখি দেখাও হয়েছে অনেকবার। ট্রামে বাসে বা পথে, আর হাসপাতালের এই ফটকের কাছেও কতবার দেখা হয়েছে। কিন্তু আর তো সেই অপরিচয়ের বাধা নেই। এখন দেখা হলে দুজনের মধ্যে দু-চারটে প্রশ্ন বিনিময় হয়েই থাকে, কুশল প্রশ্ন নয়, দুটি উদ্বিগ্ন অদৃষ্টের করুণ প্রশ্ন।

জিজ্ঞাসা করে প্রভাত—এখন কেমন আছেন মিস্টার ঘোষ?

সুমিত্রা—আছেন একরকম।

প্রভাত—কিছুটা উন্নতি নিশ্চয় হয়েছে?

সুমিত্রা—উন্নতির কোন লক্ষণ তো দেখছি না।...শোভাদি কেমন আছেন?

প্রভাত—ভাল হয়ে যেতে পারে বলে আশা করতে পারা যাচ্ছে, এই মাত্র।

২

আজকাল আসবার সময় যদি ট্রামে বাসে বা পথে কোথাও দেখা হয়ে যায়, তবে বাকি পথটুকু দু'জনে একসঙ্গেই গল্প করতে করতে পার করে দিয়ে হাসপাতালের ফটকের কাছে এসে একবার থামে।—আচ্ছা আসি। সুমিত্রা চলে যায়, পুবের ওয়ার্ডের দিকে।

—আসুন। প্রভাত চলে যায় পশ্চিমের ওয়ার্ডের দিকে।

চলে যাবার সময় যদি ট্রামে বা পথে কোথাও দেখা হয়ে যায়, হাসপাতালের ফটকে কিংবা ঢাকুরিয়া বাজারের বাস স্টপের কাছে, অথবা যাদবপুর স্টেশনের প্ল্যাটফর্মে, তবে বাড়ি ফেরবার বাকি পথের অনেকখানি দুজনে একসঙ্গে গল্প করতে করতেই পার হয়ে যায়।

শ্যামবাজারের পাঁচ-রাস্তার মোড়ে এসে সিঁথির বাস ধরবার জন্য উত্তর দিকে এগিয়ে যায় সুমিত্রা, আর, দমদমের বাস ধরবার জন্য পূবদিকে এগিয়ে যায় প্রভাত।

—সিঁথিতে কোথায় থাকেন আপনি? জিজ্ঞাসা করে প্রভাত।

সুমিত্রা—জয় দত্ত ফার্স্ট লেন।

প্রভাত—আপনাদের নিজেদের বাড়ি?

সুমিত্রা যেন একটা দীর্ঘশ্বাস চাপতে চেষ্টা করে বলে—হ্যাঁ...আর বলবেন না! এই বাড়িটাই তো...।

প্রভাত—কি বলছিলেন?

সুমিত্রা—কত আশা করে, কত চেষ্টা করে, এই বাড়িটাকে উনি কিনলেন। কিন্তু একটা মাসও এই নতুন কেনা বাড়িতে থাকবার সৌভাগ্য ওঁর হলো না। বাড়িটাকে কেনবার পনর দিন পরেই ওঁর এই কালব্যাধিটা ধরা পড়লো। সঙ্গে সঙ্গে হাসপাতালে চলে গেলেন।

আর কোন প্রশ্ন করার সাহস পায় না প্রভাত। সুমিত্রা ঘোষের ভাগ্যের পরিহাস আরও কত নির্মমতা করে রেখেছে কে জানে। প্রশ্ন করলেই যদি শুধু এরকম এক-একটা দুঃসহ দুঃখের আর যন্ত্রণার কথা শুনতে হয়, তবে প্রশ্ন না করাই ভাল। প্রভাত বলে—আচ্ছা আমি এবার আসি।

সুমিত্রা—আপনি দমদমে বোধহয় অনেকদিন আছেন?

প্রভাত—হ্যাঁ।

সুমিত্রা—দমদমে কোথায়?

প্রভাত—বললে চিনবেন না। একটা নতুন রাস্তা, রাম রায় স্ট্রীটে আমার বাড়ি।

সুমিত্রা—আপনার নিজের বাড়ি নিশ্চয়।

প্রভাত—হ্যাঁ, তবে কি জানেন—

কথা থামিয়ে হেসে ফেলে প্রভাত, একটা করুণ আক্ষেপের হাসি।

—কি বলছিলেন? প্রশ্ন করে সুমিত্রা।

প্রভাত বলে—একটা আধখানা বাড়ি।

সুমিত্রা—তার মানে?

প্রভাত—বাড়িটা মাত্র অর্ধেক তৈরী হয়ে উঠলো, ব্যস্...শোভাকে এই ভয়ানক রোগে ধরলো। শোভাকে হাসপাতালে ঠাঁই নিতে হলো। কাজেই...আর কি দরকার বলুন...শোভা যদি ভাল না হয়ে উঠতে পারে, তবে এই আধখানা বাড়ি অমনি আধখানা হয়ে পড়ে থাকবে। বাকিটুকু আর তুলবোই না।

সুমিত্রা—ভাল হয়ে যাবেন, নিশ্চয় ভাল হয়ে যাবেন শোভাদি। আপনি এত হতাশ হয়ে পড়বেন না।

প্রভাত—সত্যি কথা কি জানেন? আমি সত্যিই হতাশ হইনি, যদিও ডাক্তারদের কথা থেকে বুঝতে পারি যে ওঁরা হতাশ হয়ে গিয়েছেন।

মনে হয় সুমিত্রার, সন্ধ্যার আলোকের মেলা, আর যান ও জনতার অফুরান আনাগোনার এই বিপুল হর্ষময় উৎসবের মধ্যে যেন একেবারে একলাটি হয়ে দাঁড়িয়ে আছেন প্রভাত বরাট নামে এই ভদ্রলোক। ফুটপাথের এক পাশে দাঁড়িয়ে সুমিত্রার সঙ্গে কথা বলতে বলতেই একেবারে আনমনা হয়ে গিয়েছেন। তবু অদ্ভুত একটা আশার জোর যেন চিকচিক করে জ্বলছে প্রভাত বরাটের দুই চোখে। একটা বিষণ্ণ স্নিগ্ধতা।

সুমিত্রা বলে—আপনি তো তবু একরকম ভাল আছেন। আশা নেই জেনেও আশা করতে পারছেন। আপনার মনের জোর আছে। কিন্তু আমি...আমি যে দিনগুলি সহ্য করতেই পারছি না।

কেঁদে ফেলে সুমিত্রা। চোখের উপর রুমাল চেপে চোখের জল চেপে রাখতে চেষ্টা করে।

বিচলিত হয় প্রভাত—এ কি করছেন, ছিঃ।

চোখ মুছে নিয়ে সুমিত্রা বলে—ডাক্তাররা বলছেন বটে যে, যদিও অবস্থা সিরিয়াস, তবু একেবারে হতাশ হবারও কারণ নেই। কিন্তু আমি যে কিছুতেই আশা করতে পারছি না প্রভাতবাবু।

সান্ত্বনা দিতে গিয়ে প্রায় একটা ধমক দিয়ে ওঠে প্রভাত বরাটের গলার স্বর।—এত দুর্বল মন হলে চলে না। খুব ভুল করছেন আপনি। আবোল-তাবোল ভেবে মিছিমিছি নিজেকে কষ্ট দিচ্ছেন। ডাক্তাররা যখন বলেছেন যে আশা আছে, তখন নিশ্চয় আশা আছে। হতাশ হবার কোন অধিকারই আপনার নেই।

পথের পাশের একটা দোকানের আলো-ঝলমল রঙিন চেহারার দিকে তাকিয়ে চুপ করে দাঁড়িয়ে থাকে সুমিত্রা। প্রভাতের সান্ত্বনাময় ধমক খেয়ে যেন শান্ত হতে চেষ্টা করছে। সব বিষাদ জোর করে ঠেলিয়ে সরিয়ে দিয়ে যেন স্নিগ্ধ হয়ে উঠতে চাইছে সুমিত্রার চোখ। কিন্তু ইচ্ছে করলেও পারছে না বোধহয়। প্রভাত বরাট দেখতে পায়, মহিলার চোখে যেন একটা স্নিগ্ধ বিষণ্ণতা ছলছল করছে।

প্রভাতের গলার স্বর এইবার নরম হয়ে যেন সান্ত্বনার সুরে গলে যায়।—মিস্টার ঘোষ নিশ্চয়ই ভাল হয়ে উঠবেন। আপনি কোন চিন্তা করবেন না।

—চলি এবার। হাতের ঘড়ির দিকে তাকিয়েই সিঁথির বাস ধরবার জন্য এগিয়ে যায় সুমিত্রা। প্রভাতও রাস্তার ওপারের দিকে তাকিয়ে দেখতে পায়, একটা খালি ট্যাক্সি দাঁড়িয়ে আছে। দমদম যেতে আপত্তি করবে না তো ট্যাক্সিটা?

৩

হাসপাতালের একটি কেবিন। বিছানার উপর বসে আছে প্রভাতের স্ত্রী শোভা। জীর্ণ-শীর্ণ ও ধুকপুকে একটি শরীরে আলোয়ান জড়িয়ে শুধু সাদাটে মুখখানি কোনমতে বাতাসের বুকে ভাসিয়ে রেখেছে শোভা। মাথার চুল রুক্ষ ফেঁপে রয়েছে। আর সিঁথির উপর ছড়িয়ে রয়েছে এক গাদা গুঁড়ো সিঁদুর।

শোভার বিছানার কাছে একটা টুলের উপর একটি আয়না আর সিঁদুরের কৌটা। শোভার এই রক্তহীন সাদা মুখে অদ্ভুত একটা হাসি যেন ঐ সিঁদুরের আভার মতই জ্বলজ্বল করে।

ঘরের ভিতর পায়চারি করে ঘুরেফিরে শোভার সঙ্গে গল্প করছিল প্রভাত। হঠাৎ দরজার দিকে তাকিয়ে আর হাসিমুখ তুলে আহ্বান জানায় শোভা--আসুন। ওর কাছেই শুনলাম, আপনি আজ আমাকে দেখতে আসবেন।

কেবিনের ভিতরে ঢুকে, আর একটা চেয়ারের কাছে দাঁড়িয়ে সুমিত্রা বলে--আজ কেমন আছেন?

--আজ আরও ভাল আছি। হেসে ফেলে শোভা। হাসির শব্দটা অদ্ভুত। সেতারের তারের উপর হঠাৎ অসাবধান হাতের আঘাত পড়লে যেমন ঝন্‌ন্ করে একটা আর্ত হাসির ঝংকার চমকে ওঠে, শোভার হাসিটাও সেইরকম একটা চমকে ওঠা ঝংকার।

--আমার কথাটা বোধহয় বুঝতে পারেননি, তাই আপনি আশ্চর্য হচ্ছেন। শোভা আবার নিজেই হেসে উঠে প্রশ্ন করে।

সুমিত্রা--বুঝবো না কেন? আপনি ভাল থাকুন। ভাল হয়ে উঠুন, এই প্রার্থনা করি।

--ছি ছি ছি। দয়া করে ওকথা বলবেন না। দিন দিন এগিয়ে যাচ্ছি, এগিয়ে যেতে দিন। ভুল প্রার্থনা করে আমার সাধের মরণটাকে বাধা দেবেন না।...কিন্তু বাধা দিলেই বা কি হবে? ওষুধে না, কারও প্রার্থনাতেও না, আমার এই নিতসিঁদুর মিথ্যে হবার নয়।

কপালে হাত ছুঁইয়ে সিঁদুর-ছড়ানো সিঁথিটাকে দেখিয়ে দিয়ে হাসতে থাকে শোভা--বিয়ের এক মাস যেতেই রাঙাপিসির পরামর্শে নিতসিঁদুর ব্রত করেছিলাম। ভাগ্যিস করেছিলাম। আমি যে সধবা মরবো মিসেস ঘোষ। কেউ আমার এই ভাগ্য খারাপ করে দিতে পারবে না। কারও সাধ্যি নেই।

আয়নাটা এক হাতে তুলে নিয়ে মুখের কাছে ধরে, আর এক হাতের আঙুল চালিয়ে রুক্ষ চুলের ফাঁস ভাঙতে ভাঙতে শোভা বলে--উনি বলেন, আমি নাকি স্বার্থপরের মতো কথা বলি। কিন্তু কি করবো বলুন? এই একটি স্বার্থ আমি ছাড়তে পারি না। আমি আগে যাবই।

হঠাৎ ব্যথিতভাবে চমকে ওঠে শোভা। শোভার মুখের সব হাসি যেন অপ্রস্তুত হয়ে গিয়েছে।--কি হলো? আপনি কাঁদছেন কেন?

চোখের উপর রুমালটাকে জোরে একবার ঘষে নিয়ে সুমিত্রা বলে--কিন্তু আমি যে কোনদিন নিতসিঁদুর করিনি। আমার কি আপনার মতো আগে চলে যাবার সৌভাগ্য হবে?

--হতে পারে বৈকি। বিড়বিড় করে সান্ত্বনা দিতে চেষ্টা করে শোভা।

--হতে পারে কেন? নিশ্চয় হবে। আপনার মাথার সিঁদুরও নিতসিঁদুর। সুমিত্রার মুখের দিকে তাকিয়ে জোরগলায় চেঁচিয়ে ওঠে প্রভাত।

--ডাক্তারেরা কি বলেন? প্রভাতের মুখের দিকে তাকিয়ে প্রশ্ন করে শোভা।

প্রভাত বলে--ডাক্তারেরা বলেছেন, হতাশ হবার কোন কারণ নেই। তবু উনি মিছিমিছি...তুমি ওঁকে একটু বুঝিয়ে দাও শোভা।

শোভা--সত্যিই তো। আপনি উতলা হচ্ছেন কেন? নিশ্চয় সেরে উঠবেন মিস্টার ঘোষ। ঠাকুরের কাছে প্রার্থনা করি, আপনার সিঁদুরও নিতসিঁদুর হোক।

--আজ আসি। বিদায় নেয় সুমিত্রা।

--আসবেন মাঝে মাঝে যত দিন না...। আবার চমক দিয়ে বেজে ওঠে শোভার সেই রক্তহীন সাদাটে মুখের অদ্ভুত হাসির ঝংকার।

৪

সুমিত্রা বলে--হ্যাঁ বেশ তো, চলুন না। আপনার কথা তো আমার কাছে সবই উনি শুনেছেন। আপনার সঙ্গে আলাপ করবার সুযোগ পেলে উনি খুবই খুশি হবেন।

প্রভাতের ইচ্ছে ছিল, সুমিত্রারও আগ্রহ আছে, প্রভাত আর সুমিত্রা হাসপাতালের পূবদিকের ওয়ার্ডের একটি কেবিনের ভিতরে ঢুকতেই চেয়ার ছেড়ে উঠে দাঁড়াবার চেষ্টা করে সুমিত্রার স্বামী লোকেন।

--আপনি বসুন। আপত্তি করে বাধা দিয়ে লোকেনের কাছে এগিয়ে আসে প্রভাত। নিজেই একটা চেয়ার টেনে নিয়ে চেয়ারের উপর বসে।

লোকেন--আপনার কথা সবই শুনেছি সুমিত্রার কাছে।

প্রভাত--এখন কেমন আছেন?

লোকেন হাসে--ভাল আছি বলতে পারি না। কিন্তু আশা আছে, ভাল হয়ে উঠবো।

প্রভাত--নিশ্চয় ভাল হবেন। মিসেস ঘোষের কাছ থেকে যেটুকু শুনেছি, তাতে তো মনে হয় ডাক্তাররাও হোপফুল।

লোকেন হাসে–ডাক্তাররা কেন হোপ করছেন জানি না, কিন্তু আমি ফুলের মতো হোপ করছি ঠিকই।

প্রভাত-- আপনিই যদি এরকম অন্যায় কথা বলেন তবে মিসেস ঘোষকে আর দোষ দেব কি?

লোকেন--অ্যাঁ? সুমিত্রা বুঝি আপনাদেরও কাছে কান্নাকটি করে আপনাদের বিরক্ত করেছে?

প্রভাত--না না, বিরক্ত করবেন কেন? এসব কথা কি মানুষকে বিরক্ত করবার জন্য, না কেউ বিরক্ত হয়? তবে হ্যাঁ, মিসেস ঘোষ একটু বেশি নার্ভাস।

লোকেন--সেই জন্যেই তো দুঃখ হয় মিস্টার বরাট। ও যে শেষ পর্যন্ত কি করে ফেলবে...শোকটোক সহ্য করতে পারবে কি? না, সেন্টিমেন্টের মাথায় একটা আত্মঘাতী কাণ্ড করে...।

--থাক এসব কথা। প্লীজ! চমকে উঠে আড়চোখে ঘরের এদিকে একবার এবং ওদিকে একবার তাকায় প্রভাত। তার পরেই যেন একটা উদ্বেগ থেকে মুক্ত হয়ে হাঁপ ছাড়ে। না, কাছে দাঁড়িয়ে নেই সুমিত্রা। লোকেন ঘোষের কথাগুলি সুমিত্রার কানে যায়নি। কেবিনের দরজার কাছে দাঁড়িয়ে দূরের আকাশের দিকে, কিংবা ফটকের কাছে কৃষ্ণচূড়ার দিকে তাকিয়ে আছে সুমিত্রা। সেই নেড়া আর রিক্ত কৃষ্ণচূড়াটার মাথায় কচি সবুজের প্রলেপ পড়েছে।

প্রভাতও গলার স্বর নামিয়ে লোকেন ঘোষের কাছে ফিসফিস করে যেন আবেদন করে। --আপনার কাছে একটা অনুরোধ আছে।

লোকেন--বলুন।

প্রভাত--মিসেস ঘোষের কাছে আপনি এ ধরনের হতাশার কথা বলবেন না।

লোকেন--বুঝেছি, ওর কান্নাকাটি দেখে আপনিও খুব ব্যথিত হয়েছেন।

প্রভাত--ঠিকই বুঝেছেন মিস্টার ঘোষ, মিসেস ঘোষ বড় অবুঝের মতো কান্নাকাটি করেন। আপনার উচিত ওঁকে বুঝিয়ে দেওয়া, হতাশ হবার একটুও কারণ নেই।

লোকেন—আমি অনেক চেষ্টা করেছি মিস্টার বরাট। কিন্তু অসুবিধের ব্যাপার এই যে, আমার মনেই বিশ্বাসের জোর নেই।

প্রভাত—চেষ্টা করে বিশ্বাসের জোর রাখুন। আপনি কি মিছিমিছি, ভুল করে, ডাক্তারদের কথা অবিশ্বাস করে নিজের একটা দুর্ভাগ্য কল্পনা করছেন।

লোকেন বলে—ঠিকই বলেছেন। না...দেখি...সুমিত্রাকে নার্ভাস করে দেওয়ার কোন অর্থ হয় না।

প্রভাত—আজ তাহলে উঠি।

লোকেন—আসুন...হ্যাঁ...মিসেস বরাট এখন অনেকটা ভাল আছেন আশা করি।

প্রভাত—তাঁর ধারণা, তিনি ভাল আছেন। যদিও ডাক্তারেরা জানেন যে তিনি অতি দ্রুত এগিয়ে চলেছেন সেই অচেনা জগতের দিকে, ফ্রম হুজ ফেটাল বুন নো ট্রাভলার হ্যাজ এভার রিটার্নড্!

বলতে বলতে ছটফট করে ছোট ছেলের মতো ককিয়ে কেঁদে উঠেই ঢোক গিলে কান্নার শব্দটা চেপে দেয় প্রভাত।

লোকেনের শুকনো গলার শুকনো স্বরও হঠাৎ বেদনাহত হয়ে কেঁপে ওঠে—না না না, আপনি এরকম উতলা হবেন না মিস্টার বরাট। আমার অনুরোধ, প্লীজ...।

আস্তে একটা হাঁপ ছাড়ে প্রভাত—আপনার কাছে মনের বদ্ধ যন্ত্রণার গুমোট মন খুলে একটু হালকা করে নিলাম মিস্টার ঘোষ। আপনার কাছে ধরা পড়ে যেতে লজ্জা নেই। কিন্তু মিসেস ঘোষের সামনে তো পারি না।

প্রভাতের চেয়ারের ঠিক পিছন থেকে বলে ওঠে সুমিত্রা।—আমি একাই নার্ভাস নই প্রভাতবাবু।

যেন ভয় পেয়ে চমকে ওঠে প্রভাত। সুমিত্রার কাছে ধরা পড়ে যাবার যে ভয় থেকে এত চেষ্টা করে নিজেকে এতদিন বাঁচিয়ে এসেছে প্রভাত, সেই ভয়। বিব্রতভাবে, একটু লজ্জিত হয়েও বোধহয়, পকেট হাতড়ে সিগারেট বের করতে চেষ্টা করে প্রভাত।

সুমিত্রা বলে—আমি না হয় সেন্টিমেন্টাল মেয়েমানুষ, কিন্তু আপনি পুরুষ মানুষ হয়ে এ কি করলেন?

লোকেন বলে—ঠিকই বলেছ সুমিত্রা। আপনার এতটা বেশি সেন্টিমেন্টাল হওয়া উচিত নয় মিস্টার বরাট।

লোকেনের কাছেই অভিযোগ করে সুমিত্রা।—শোভাদি একটা নিতসিঁদুরের গল্প হেসে হেসে বলেছেন, আর উনিও সেই গল্পটা বিশ্বাস করে বসে আছেন।

লোকেন—থাক সুমিত্রা। এসব আলোচনাই কোন কাজের আলোচনা নয়।

সুমিত্রা জেদ করে।—না, প্রভাতবাবু কথা দিন, উনি আর কখনও নিজেকে এরকম অসহায় বলে ভাববেন না, নিজেকে একলা মনে করতে পারবেন না।

হেসে ওঠে প্রভাত—চেষ্টা করবো নিশ্চয়।

লোকেন বলে—কোন চিন্তা করবেন না। নিশ্চয় ভাল হয়ে উঠবেন মিসেস বরাট। আই প্রে, তিনি ভাল হয়ে উঠুন।

৫

লেকে যাবার রাস্তা, গোল পার্ক ঘিরে বড় বড় আলো জ্বলছে যেখানে, সেখানে একটা গাছের গায়ে হাত দিয়ে চুপ করে একলাটি কেন দাঁড়িয়ে আছেন প্রভাতবাবু! বাসের জানলা দিয়ে দেখতে পেয়েই বাস থেকে নেমে পড়ে সুমিত্রা।

—আপনি কি বাড়ি ফিরছেন?

—হ্যাঁ?

—তবে এখানে এভাবে চুপটি করে কেন...।

·—এখনই ফিরতে ইচ্ছে করছে না, তাই দাঁড়িয়ে আছি।

—আজ হাসপাতালে যাননি?

—গিয়েছিলাম।

—কখন?

—বিকালে।

—কেমন আছেন শোভাদি?

—জিজ্ঞাসা করেছিলাম, কিন্তু কোন উত্তর দিলে না আপনার শোভাদি।

থরথর করে কেঁপে ওঠে সুমিত্রার চোখ—কি বলেছেন একটু স্পষ্ট করে বলুন প্রভাতবাবু।

প্রভাত—শোভার আজ আর কথা বলবার শক্তি নেই। ডাক্তাররা বলেছেন, বড় জোর আর পাঁচ-সাত দিন।

—না না, হতে পারে না। এরকম ভয়ানক কথা বিশ্বাস করবেন না প্রভাতবাবু। বলতে বলতে সুমিত্রার হাত দুটো বার বার উতলা হয়ে ওঠে। যেন কারও চোখ মুছে দিতে গিয়ে ভুল করে নিজেরই চোখ মুছতে থাকে সুমিত্রা।

অনেকক্ষণ নীরব হয়ে থাকার পর হাসতে চেষ্টা করে প্রভাত।—মনে হচ্ছে, বোধহয় আপনারই অপেক্ষায় এখানে দাঁড়িয়ে ছিলাম।

—ভাগ্যিস দাঁড়িয়েছিলেন, তাই আজ আপনাকে...।

প্রভাত—কি?

সুমিত্রা—আপনাকে অন্তত দুটো সান্ত্বনার কথা বলবার সুযোগ পেলাম।

প্রভাত—মিথ্যে সান্ত্বনা দিচ্ছেন।

সুমিত্রার চোখ দুটো যেন হঠাৎ বেদনায় আহত হয়।—মিথ্যে? একথা কেন বলছেন প্রভাতবাবু?

প্রভাত—শোভা তো সত্যিই বাঁচবে না।

সুমিত্রা—আপনি বারবার ওকথা বললে আমি কি আর বলবো বলুন?

প্রভাত—না, সে তো ঠিক কথা।...কিন্তু আপনি আর রাত করবেন না।

সুমিত্রা অনুনয়ের সুরে বলে—আপনিই বা রাত করছেন কেন প্রভাতবাবু? বাড়ি ফিরে যান।

প্রভাত—বিশ্বাস করুন, বাড়ি ফিরে যাব ঠিকই। কিন্তু এখনই যেতে ইচ্ছে করছে না।

সুমিত্রা—একথা বললে আমাকেও বিপদে ফেলা হয়।

প্রভাত—কেন?

সুমিত্রা—আপনাকে আজ এভাবে একা একা ছেড়ে দিয়ে আমারও চলে যেতে ইচ্ছে করছে না।

প্রভাত বলে—চলুন তাহলে।...একটা ট্যাক্সি ডাকি, কেমন?

সুমিত্রা—ডাকুন।...ভালই হবে। কেউ একজন সঙ্গে না থাকলে আমারও ট্যাক্সিতে যেতে অস্বস্তি হয়, ভয় ভয়ও করে।

চলন্ত ট্যাক্সির ভিতরে অনেকক্ষণ নিঝুম হয়ে বসে থেকে হঠাৎ ছটফট করে ওঠে, জোরে একটা দীর্ঘশ্বাসও ছাড়ে প্রভাত।—ভাগ্যের ঠাট্টাটা বুঝুন একবার!

সুমিত্রা—কি বললেন?

প্রভাত—আমার লাইফ-পলিসিটা শোভার নামে অ্যাসাইন করে দিয়েছিলাম। খুব বিশ্বাস

ছিল, আমিই বেচারাকে একা রেখে আগে চলে যাব। কিন্তু কি যে হলো, সব ওলট-পালট হয়ে গেল। শোভা আমার লাইফ-পলিসিটাকে যেন ঠাট্টা করে ছিঁড়ে দিয়ে পালিয়ে যাচ্ছে।

সুমিত্রা—আমি ঠিক এর উলটো কাণ্ডটি করেছি প্রভাতবাবু। আমিই রাগ করে আর জোর করে ওর লাইফ-পলিসিটাকে সারেণ্ডার করিয়ে সেই টাকায় বাড়ি কেনবার দেনা শোধ করিয়েছি। এখন দেখুন, সেই বাড়ি পড়ে রইল কোথায়, আর উনি এখন কোথায়?

প্রভাত—আপনি আবার ভুল ভাবনা করছেন! মিস্টার ঘোষ আবার বাড়িতে ফিরে আসবেন। আপনার দুঃখ করবার কোনই কারণ নেই।

সুমিত্রা—জানি প্রভাতবাবু, আপনি আমাকে মিথ্যে সান্ত্বনা দেবার মানুষ নন। কিন্তু...!

প্রভাত—কি বলুন?

সুমিত্রা—সৌভাগ্যে আর বিশ্বাস করার মতো মনের জোর পাই না।

প্রভাতই যেন মনের সব জোর দিয়ে সুমিত্রার ভয় ভেঙে দিতে চায়।—বিশ্বাস করুন, আপনাকে কখনো একা-একা অসহায় হয়ে পড়ে থাকতে হবে না।

সুমিত্রা—এই যে শ্যামবাজার এসে পড়েছে। আমি এখানে নেমে যাই।

প্রভাত—আসুন।

৬

বিকাল হয়েছে। হাসপাতালের ফটকের কাছে কৃষ্ণচূড়ার মাথা লাল হয়ে উঠেছে। ফটক পার হয়ে ভিতরে ঢুকতে গিয়েই দেখতে পায় সুমিত্রা, হাসপাতালের অফিস ঘরের দিক থেকে প্রভাতবাবু আস্তে আস্তে হেঁটে ফটকের দিকেই আসছেন।

থমকে দাঁড়ায় সুমিত্রা। প্রভাত কাছে এসে দাঁড়াতেই প্রশ্ন করে সুমিত্রা—কখন এসেছিলেন?

প্রভাত—এই মিনিট দশেক আগে।

সুমিত্রা—এরই মধ্যে চলে যাচ্ছেন?

প্রভাত—হ্যাঁ, সামান্য একটু কাজ ছিল। হাসপাতালের কিছু পাওনা হয়েছিল। টাকাটা দিয়ে এলাম।

সুমিত্রা—কিন্তু...।

প্রভাতের মুখে একটা রুক্ষ শুষ্ক ও তীক্ষ্ণ হাসির জ্বালা যেন ঝিকঝিক করে।—বুঝতে পারলেন কিছু?

চেঁচিয়ে ওঠে সুমিত্রা—শোভাদি কেমন আছেন?

প্রভাত—নেই। কালই শেষ রাতে চলে গিয়েছে। তাই আজ পর্যন্ত বাকি বেডভাড়া যা জমা হয়েছিল, সব হিসেব করে চুকিয়ে দিয়ে এলাম।

চোখের উপর রুমাল চেপে ফোঁপাতে থাকে সুমিত্রা।—আপনাকে কি বলে সান্ত্বনা দেব, বুঝতে পারছি না প্রভাতবাবু। শোভাদি এ কি ভয়ানক কাণ্ড করলেন?

প্রভাত হাসে—আপনার শোভাদি তাঁর নিতসিঁদুরের জেদ রাখলেন। আমাকে একলা রেখে পালিয়ে গিয়ে সুখী হলেন...আচ্ছা চলি।

চমকে ওঠে সুমিত্রা। বিদায় চাইছেন প্রভাতবাবু। সত্যিই তো, এই হাসপাতালের কোন ওয়ার্ডের কোন কেবিনে, এই কৃষ্ণচূড়ার ছায়ার কাছে প্রভাতবাবুর জীবনের আর কোন কাজ নেই। এতদিনে শূন্য হয়ে, মুক্ত হয়ে, একেবারে একলা হয়ে চলে যাচ্ছেন ভদ্রলোক। প্রভাতবাবু আর এখানে আসবেন না। একটা দুঃখের তীর্থে আসা-যাওয়ার পথে সুমিত্রার এতদিনের সঙ্গী মানুষটা এবার সঙ্গছাড়া হয়ে গেল।

সুমিত্রা--সত্যিই তাহলে যাচ্ছেন, বিদায় নিচ্ছেন প্রভাতবাবু?

প্রভাত--হ্যাঁ।

সুমিত্রা--এখন কোথায় যাবেন?

প্রভাত--এখন তো আর দমদমের ঐ আধখানা বাড়িতে পড়ে থাকবার কোন অর্থ হয় না।

সুমিত্রা--তার মানে?

প্রভাত--আবার আসাম সার্কেলে চলে যাব।

সুমিত্রা--কলকাতাতে কি আর আসবেন না?

প্রভাত--আসবো বৈকি। এবং আসলেই আপনার খোঁজও নেব নিশ্চয়। হ্যাঁ, আপনার সিঁথির ঠিকানা?

সুমিত্রা--এগার নম্বর জয় দত্ত ফার্স্ট লেন।

বিদায় নেবার জন্যেই বোধহয় একটা শেষ কথা বলতে চায় প্রভাত, কিন্তু কি-যেন ভেবে নিয়ে হঠাৎ বলে ওঠে।--হ্যাঁ, ডাক্তারদের কাছ থেকে একটা সুখবর শুনে এলাম।

সুমিত্রা--কিসের সুখবর?

প্রভাত--ভিয়েনার একজন বিখ্যাত স্পেশ্যালিস্ট সার্জন নাকি আর এক মাসের মধ্যেই আসবেন। মিস্টার ঘোষের কেস তাঁর কাছে রেফার করা হবে এবং তাঁরই পরামর্শ মতো অপারেশন করা হবে। ডাক্তারদের ধারণা, এই অপারেশন সফল হবে, যদিও এ ধরনের জটিল কেসের প্রায় ক্ষেত্রে অপারেশন বিফল হয়ে যায়।

সুমিত্রার মুখে একটা করুণ হাসির ছায়া কাঁপতে থাকে।--বুঝতে পারছি না প্রভাতবাবু, আপনার কথায় হতাশ হব, না আশা করবো?

প্রভাত--নিশ্চয় আশা করবেন।

নীরব হয়ে মাথা হেঁট করে দাঁড়িয়ে থাকে সুমিত্রা। প্রভাতের কথার মধ্যে হেঁয়ালি নেই। তবু যেন মনের ভিতরে এলোমেলো হয়ে একটা হেঁয়ালির বেদনা ছুটোছুটি করছে! কাকে আশা বলে আর কাকে হতাশা বলে, বুঝতে গিয়ে সুমিত্রার মাথাটাই ক্লান্ত হয়ে ঝুঁকে পড়েছে। না, এই ভদ্রলোকের কাছে আজ আর কিছু বলবার নেই।

## ৭

আজ সকাল থেকে বিকাল পর্যন্ত সেই যে বিছানার উপর পড়ে আর বালিশ আঁকড়ে অসাড় হয়ে শুয়েছিল সুমিত্রা, সন্ধ্যা হলেও সেইভাবে শুয়ে পড়ে থাকে। সিঁথির জয়দত্ত ফার্স্ট লেনের এগার নম্বরের বাড়িটার এই ঘরের অন্ধকার, সুমিত্রার অদৃষ্টের সবচেয়ে নির্মম আতঙ্কটারই মতো নিরেট হয়ে উঠতে থাকে। আলো জ্বালাতেও ভুলে গিয়েছে সুমিত্রা।

কাল বিকালে হাসপাতালের কেবিনে লোকেনের করুণ চোখ দুটোর দিকে তাকিয়ে, হাসিমুখের অজস্র ভাষায় সাহস দিয়ে, লোকেনের মাথার উপর অনেকক্ষণ মাথা রেখে সেই যে চলে এসেছে সুমিত্রা, তার পর থেকে সুমিত্রার স্যাঁতসেঁতে চোখ আর শুকনো হয়নি। আজই সকালে লোকেনের ফুসফুসে অপারেশন হয়েছে। কি হয়েছে কে জানে? পাশের বাড়ির টেলিফোনের নম্বরটা হাসপাতালের অফিসে লিখিয়ে রেখে এসেছিল সুমিত্রা। কথা আছে, যথাসময়ে টেলিফোনে হাসপাতাল থেকে খবর জানিয়ে দেবে। কিন্তু কই? সন্ধ্যা হয়ে গেল। এখনও খবর আসে না কেন?

কিন্তু খবরটা অনুমান করতে কি কোন অসুবিধা আছে? প্রায় ক্ষেত্রে যে অপারেশন সফল হয় না, সে অপারেশন কি সুমিত্রার উপর বিশেষ দরদ করে সফল হয়ে যাবে? এত বড় সৌভাগ্য যে কল্পনা করতেই পারে না সুমিত্রা। কল্পনা করবার, বিশ্বাস করবার শক্তিই নেই,

বরং বিশ্বাস করতে হয়, এখনও লজ্জা করে সুমিত্রাকে ভয়ানক খবরটা দিতে পারছে না হাসপাতালের অফিস।

হঠাৎ সুমিত্রার কান দুটো চমকে ওঠে। শুনতে পায় সুমিত্রা, পাশের বাড়ির কাকিমা চেঁচিয়ে...না কাঁদতে কাঁদতে নয়, হাসতে হাসতে সিঁড়ি ধরে উপরে উঠছেন, এই ঘরের দিকে আসছেন।—সুমিত্রা, সুমিত্রা! কোথায় তুমি?

ধড়ফড় করে বিছানা থেকে নেমে আলো জ্বালে সুমিত্রা। ঘরে ঢুকেই কাকিমা হেসে ওঠেন—এইমাত্র হাসপাতাল থেকে খবর এল। খুব ভাল অপারেশন হয়েছে। ডাক্তাররা বলেছেন, আর চিন্তা করবার কিছু নেই। একেবারে নিরাপদ।

সুমিত্রার চোখ-মুখ ছাপিয়ে যেন হাসির এক ঝলক আলো উথলে ওঠে। অদৃষ্টের করুণ কান্নাটা যেন একটা হাঁপ ছেড়ে একেবারে নীরব হয়ে গিয়েছে। পাশের বাড়ির কাকিমাকে প্রণাম করেই নিজের মনের আবেগে ঘরের ভিতরে ঘুরে বেড়াতে থাকে সুমিত্রা।

কাকিমা বলেন—আমি চলি। আমি এখনি তোমার খাবার পাঠিয়ে দিচ্ছি।

চলে যান কাকিমা। হঠাৎ নিথর হয়ে, দু'চোখ অপলক করে যেন একটা আর্তনাদহীন বেদনায় বোবা হয়ে দাঁড়িয়ে থাকে সুমিত্রা। আর হতাশ হবার বিন্দুমাত্র কারণ নেই, কিন্তু কি অদ্ভুত এই হতাশাঘাতক আশা।

জীবনের এত বড় সৌভাগ্য আশা করতে পারেনি সুমিত্রা। এবং যেন এই সৌভাগ্যকে সহ্য করবার মতো শক্তি খুঁজছে, কিন্তু খুঁজে পাচ্ছে না সুমিত্রা। আলো নিভিয়ে দিয়ে আবার বিছানার উপর লুটিয়ে পড়ে সুমিত্রা। কান্না চাপতে গিয়ে হাঁসফাঁস করে, আর বার বার বালিশে চোখ ঘষে ছটফট করতে থাকে ।

৪

আর দেখতে হয়নি সুমিত্রার, হাসপাতালের ফটকের কাছে কৃষ্ণচূড়া আবার কবে রিক্ত হয়ে কেমনতর উদাস হয়ে গেল। এদিকের পথে আসা-যাওয়ার পালা শেষ হয়ে গিয়েছে কবেই।

সিঁথির জয়দত্ত ফার্স্ট লেনের এগার নম্বর বাড়ির উপরতলার একটি ঘরের ভিতর হেসে হেসে গল্প করে সুমিত্রা—এখন মনে পড়লেও লজ্জা লাগে।

লোকেন—কি?

সুমিত্রা—এই বাড়িটাকে অপয়া বাড়ি মনে করে কত ভয়ই না পেয়েছিলাম, কত আক্ষেপও করেছি।

লোকেন হাসে—আপাতত ভয় নেই।

সুমিত্রা ভ্রূকুটি করে হাসে—আবার অপয়া কথা? প্রভাতবাবুর ওয়ার্নিং ভুলে গিয়েছ?

লোকেন—প্রভাতবাবু কে?...ও হ্যাঁ, সেই চমৎকার কোমল স্বভাবের জেণ্টেলম্যান।

সুমিত্রা—হ্যাঁ। ভদ্রলোক প্রায় প্রত্যেক মাসেই একটি করে চিঠি লিখে আশ্চর্য করে দিচ্ছেন।

লোকেনও আশ্চর্য হয়—সে কি! চিঠিতে কি লেখেন ভদ্রলোক?

সুমিত্রা—আমাকে সান্ত্বনা জানাচ্ছেন। চিন্তা করতে নিষেধ করছেন। অনুরোধ করছেন, যেন আশা রাখি।

হো হো করে হেসে ওঠে লোকেন—চমৎকার কমেডি অব এরর্।

সুমিত্রা—কমেডি কেন বলছো? ভদ্রলোক যে সত্যিই দুশ্চিন্তা করে কষ্ট পাচ্ছেন। বোধহয় ধারণা করছেন যে, তোমার অসুখ সারেনি, ভয়ানক একটা কিছু হয়ে গিয়েছে।

লোকেন—ট্র্যাজেডি অব এরর্।

সুমিত্রা—ভদ্রলোক জীবন বীমার কাজে আসামের এখানে ওখানে ঘুরে বেড়াচ্ছেন, তাই বোধহয় ঠিকানা দেন না। তা না হলে সুখবরটা স্পষ্ট করে জানিয়ে দিতাম যে, তুমি ভাল হয়ে গিয়েছ, আর আশা করবার...চিন্তা করবার কিছু নেই।

উঠে দাঁড়ায় সুমিত্রা। দেয়াল ঘড়ির দিকে তাকিয়ে আরও ব্যস্ত হয়ে ওঠে।

—আমি চললাম। স্কুলে আজ টিচার্সদের একটা মিটিং আছে।...তুমি বেশি ওঠা-নামা করবে না, এক কাপের বেশি চা খাবে না। সুপ তৈরি করে রেখেছি, মীটসেফের ভেতরে আছে।

নীচে নেমে, বাইরের ঘরের দরজা খুলে এগিয়ে যেতে গিয়েই থমকে দাঁড়ায় সুমিত্রা। প্রভাতবাবু আসছেন।

—আসুন, কবে ফিরেছেন? হাসিমুখে জিজ্ঞাসা করে সুমিত্রা।

—আজই। হেসে হেসে উত্তর দেয় প্রভাত।

সুমিত্রা—আপনার খবর ভাল?

প্রভাত—হ্যাঁ, আপনার খবর বলুন।

সুমিত্রা—সুখবর। উনি সম্পূর্ণ সুস্থ হয়ে উঠেছেন ; এই মাসের শেষেই কাজে জয়েন করবেন।

প্রভাতের চোখের কৌতূহল হঠাৎ বিস্ময়ের একটা চমক লেগে কেঁপে ওঠে। যেন সুমিত্রার সিঁথির সিঁদুরের ছায়াটা হঠাৎ প্রভাতের চোখের উপর লুটিয়ে পড়েছে।

অদ্ভুত এক খুশির উচ্ছ্বাস তুলে হাসতে থাকে প্রভাত—তাই বলুন! আমি বলেছিলাম কি না, আপনার সিঁদুরও নিতসিঁদুর। এখন বিশ্বাস করছেন তো?

সুমিত্রা—করছি বৈকি।

প্রভাত—তাহলে এখন স্বীকার করুন, আমি আপনাকে মিথ্যে সান্ত্বনা দিইনি।

সুমিত্রা—স্বীকার করি।

প্রভাত হাসে—স্বীকার করুন, আপনি আমাকে মিথ্যে সান্ত্বনা দিয়েছিলেন।

মাথা হেঁট করে সুমিত্রা—না।

কৃতার্থভাবে যেন একটা সফল স্বপ্নের আনন্দে চোখের চাহনি নিবিড় করে নিয়ে হাসতে থাকে প্রভাত—যাক, শুনে খুবই সুখী হলাম। আপনাকে ভুল বুঝিনি তাহলে। আচ্ছা...আমি এবার চলি, মিসেস ঘোষ।

# কর্ণফুলির ডাক

বোমা পড়েছে দেড় হাজার মাইল দূরে জোহারবারুর জাঙ্গাল আর সিঙ্গাপুরের জাহাজ ঘাটায়। হাজার লোকের জীবন্ত ধড় ছিটকে পড়লো হাওড়া আর শেয়ালদা স্টেশনে।

মামাবাড়ির গাঁ সম্পর্কে এক দিদিমাকে শিয়ালদার ট্রেনে তুলতে এসে ধ্রুবেশ এই দৃশ্য দেখে হতভম্ব হয়ে গেল। পালাচ্ছে সবাই--ছেলে, মেয়ে, জোয়ান, বুড়ো সবাই,--সবজাতের লোক। আধমরা, উদ্‌ভ্রান্ত, ফ্যাকাশে সব চেহারা। চোখ ঠিকরে পড়ছে, হিসেবের ঠিক নেই--কাশছে, হাঁপাচ্ছে, চীৎকার করছে।

ভয় পেলে পালায় সবাই। শিকারীর গুলির আওয়াজে হরিণের পালও ভয়ে ছুটে পালায়। নদীর বালিয়াড়ির ওপর দিয়ে ছোট ছোট জনস্রোত ডিঙিয়ে, হঠাৎ ডাইনে, হঠাৎ বাঁয়ে মোড় ঘুরিয়ে ঘূর্ণি হাওয়ার মতো দাপিয়ে চলে যায় তারা। অন্তরঙ্গতার ছন্দে বাঁধা সে ভয়ও কত সুন্দর, কত বেগবান।

আর এখানে? যাত্রী নেবার জন্যে একটা স্পেশ্যাল ট্রেন প্ল্যাটফর্মে এসে ঠেকলো। বাতিক মানুষের পাল কুৎসিত গর্জনে ভূতের ঢিলের মতো এলোপাথাড়ি ছিটকে পড়লো আবার। কামরার দরজায় দরজায় শুরু হলো হুল্লোড় হাতাহাতি।

সেকেণ্ড ক্লাসের দশাও তাই। ভিড় ঠেলে দিদিমাকে নিয়ে কামরার দিকে এগিয়ে যাচ্ছিল ধ্রুবেশ। হঠাৎ পেছন থেকে সুটকেশ কাঁধে নিয়ে এক ভদ্রলোক হুমড়ি খেয়ে পড়লো। কনুইয়ের একটি ধাক্কায় দিদিমাকে বসিয়ে দিল সেইখানেই। ধ্রুবেশ তার গলাটা টিপে ধরবার আগেই কামরার আরোহীদের ভিড়ে লোকটা ছারপোকার মতো অদৃশ্য হয়ে গেল।...

বাড়িতে। ঝি বটার মা ছিল ভাল। বেঁকে বসলো এবার। সে এখন দেশে চলে যাবে। কোঁদল করে ধ্রুবেশ ও রমাকে অস্থির করে তুললো। তার পাওনা পয়সাকড়ি আজই মিটিয়ে দেওয়া হোক। তাকে বোঝাতে গিয়ে হার মানলো ধ্রুবেশ। ভদ্রাভদ্র কত লোকের মুখে বটার মা সেই গোপন কথা শুনে ফেলেছে—জাপানীরা এসে গেছে, মেয়েমানুষের ছদ্মবেশে। কাল রাত্তিরে তাদের কজনকে চক্কোত্তিবাবুদের আমবাগানে দেখা গিয়েছিল কিছুক্ষণের জন্যে। তারপর কাছেই কোথায় লুকিয়ে পড়েছে।

বটার মা রইল না।...

হরবিলাসবাবুর বাড়ি। অতি দূর সম্পর্কে ধ্রুবেশের মামা। বড়লোক এবং বাড়িওয়ালা। পথে যেতে সন্ধ্যেবেলা ধ্রুবেশ হঠাৎ এসে ঢুকলো।

হলঘরে জাজিমের ওপর হরবিলাস মামার চারটি ঘরজামাই চারকোণে তাকিয়া আঁকড়ে ডিটেকটিভ উপন্যাস পড়ছে। স্বয়ং মামা একটা নতুন বাড়ির নক্সা মনোযোগ দিয়ে দেখছেন।

ধ্রুবেশ একটু বিস্মিত হয়েই বললো, 'এ কী? আপনারা এখনও আছেন!'

মামা—'কেন বল তো?'

'—যুদ্ধ, চারদিকে পালাবার হিড়িক, সিঙ্গাপুরে বোমা পড়েছে!'

মামা তাকিয়ে রইলেন। ঘরজামাই চারজন চারকোণ থেকে আস্তে আস্তে মাথা তুলে তাকালো। শুনতে পেয়েছে বলে মনে হলো না, ধ্রুবেশের কথাগুলিকে তারা যেন দেখছে। নির্বিকার নির্লিপ্ত অতি প্রশান্ত সাদা সাদা চোখ।

চাকর একটা পাথরের বাটিতে মধু-মকরধ্বজ নিয়ে এল। মামা চাটতে চাটতে বললেন, 'দিদিমণিকে বলে দাও রাত্তিরে লুচি খাব।'

ধ্রুবেশ আবার যুদ্ধের প্রসঙ্গ নিয়ে এল। '—যুদ্ধটা সকলকে ভাবিয়ে তুলেছে খুব।'

কোন লাভ হলো না। জোড়া জোড়া সাদা চোখগুলি তেমনি তাকিয়ে রইল।

মোহেঞ্জোদড়োর হাঁড়িতে কবর দেওয়া হাজার বছরের বাসি মড়ারা যেন তাকিয়ে আছে।

ধ্রুবেশ অগত্যা উঠলো। এরা কিছুরই ধার ধারে না। এই পরমাণুর জগৎ যদি ভেঙে গলে একটা নীহারিকার আবর্ত তোলে, তবু মামা নিশ্চয় তাঁর বাড়ি ভাড়া আদায় করে যাবেন আর রাত্তিরে লুচি খাবেন।

বেরিয়ে আসার সময় চোখে পড়লো অফিস ঘরে খাতাপত্র নিয়ে বসে আছে লক্ষ্মী মুহুরী।

ধ্রুবেশ গিয়ে যুদ্ধের কথা পাড়লো।--'কি ভাবছেন লক্ষ্মীবাবু, যুদ্ধ যে এসে পড়লো!'

বুড়ো শকুনের মত চিঁচিঁ করে লক্ষ্মী মুহুরী বললো, 'মরি এখানেই মরবো।'

এ হেন জীবকে আর ঘাঁটাতে ইচ্ছে হলো না ধ্রুবেশের। মুরছিত জনে ঘাতন নহে সমুচিত। এ তো ঘায়েল হয়েই গেছে, পালাবার শক্তিও এর নেই।

এই সন্ত্রস্ত উদ্‌ভ্রান্ত কলকাতার মধ্যে সনাতনবাবুর বৈঠকখানা নিয়মিতভাবে প্রতি সন্ধ্যায় গুলজার হয়ে ওঠে আর মাঝরাত্রে ভাঙে। রাজনীতি আলোচনার সঙ্গে পাশা চলে। এখানে ভাগ্যের চালই বড় কথা। কখনো রাজনীতি পাশাকে জমিয়ে দেয়, কখনো পাশা জমায় রাজনীতিকে।

ধ্রুবেশ আসে মাঝে মাঝে। যুদ্ধের কথা ওঠে, আর সনাতনবাবু সঙ্গে সঙ্গে এক কথায় সব সেরে দেন।—'আমি লিখে দিচ্ছি, কিছু হবে না। মিছেই লোকগুলো পালাচ্ছে—যত মাথা খারাপের দল।

ধ্রুবেশ--'কেন বলুন তো? জাপানীরা এতদূর এগিয়ে আসতে পারবে না?'

'—না, সে কথা বলছি না।'

'—তবে কি, সিঙ্গাপুর থেকেই ওরা মার খেয়ে ফিরে যাবে?'

'—না, তা নয়।'

'—তবে কি?'

'আমি বলছি কিছু হবে না—কিস্‌সু হবে না।'

এই বাঁকা ঠোঁটের ভণিতা নিয়েই সনাতনবাবু মশগুল হয়ে আছেন। সুখে আছেন।

অন্নদাচরণ মেমোরিয়াল স্কুলের ইতিহাসের মাস্টার। বেতন চল্লিশ টাকা। ক্ষুৎপিপাসায় চৌচির সংসারের ময়দানে ক্লান্ত সওয়ারের মতো ধ্রুবেশ চলেছিল আর পাঁচজনেরই মতো। কিন্তু এটাই তার পরিচয়ের সব নয়। সে ইতিহাসের মানুষ। যে মানুষের মনের বনের শাখায় পৃথিবীর সুখদুঃখের পাখীর দল কলরব করে ফেরে। প্রতিমুহূর্তের সংগ্রামে সুন্দর এই পৃথিবীর রূপের বালাই নিয়ে সে এক এক সময় মুগ্ধ হয়ে যায়। যে দ্বন্দ্বের মহিমায় হিমগিরি আকাশ ছুঁয়েছে, ধানের ক্ষেত হয়েছে সবুজ, চেতনার রঙে রাঙা হয়ে উঠলো মানুষ। যে পরিবর্তনের স্রোতে পদার্থ গলে গিয়ে হলো প্রবৃত্তি--সুখের হাসি বিরহের বেদনা। মানুষ যেখানে স্বয়ং বিধাতা হয়ে আপন পরিণাম গড়ে তোলে আপন হাতে।

স্কুলে আরও মাস্টার আছে। পরীক্ষার পাশ করার গ্র্যাণ্ড স্ট্র্যাটেজি শেখায় ছাত্রদের। তাদের সুনামও আছে, মাইনে পায় বেশি। ধ্রুবেশ দত্ত ছাত্রদের শোনায় শিয়ালকোটের খুলির কথা। কী কাহিনী লেখা আছে সেই হাড়ের ঠিকুজীর জীর্ণ একটা পাতায়। আমাদেরই এই দুর্দান্ত বন্য পিতামহের কাহিনী। কে ছিল সে? সে ছিল সৈনিক, গুহার মুখে দাঁড়িয়ে পাথরের লগুড় নিয়ে যে লড়েছে বাঘ ভালুকের সঙ্গে—প্রাণ দিয়েছে। সেই সুমহৎ উৎসর্গের সঞ্চার ভেসে এসেছে হাজার বছরের বাতাসে। বর্তমানে আমরা তাই মহত্তর।

ধ্রুবেশ তাই একটা টিউশনিও পায় না। সাবধানী ছেলের বাপেরা ওসব কথা পছন্দ করে না।

রমা টুটুকে ঘুম পাড়াচ্ছিল। প্রতিবেশী দীনুবাবুর বাড়ির সবাই দেখা করে গেল রমার সঙ্গে। শেষ পর্যন্ত তারাই ধৈর্য ধরে টিকে ছিল, কিন্তু আর সাহস হয় না। পাড়া একেবারে খালি। তবে দীনুবাবু স্বয়ং থাকবেন একটি চাকর নিয়ে। কারণ তাঁর চাকরি আছে, আর চাকরিটা ভালই।

দীনুবাবুর স্ত্রী বললেন, 'আমরা চলুলম রমা। হারাধন জ্যোতিষী বলেছে যা হবার তা তিন মাসের মধ্যেই হয়ে যাবে। এ ক'টা মাস তাই দেওঘরে কাটিয়ে দিয়ে আসি। বীণার বিয়ের তারিখ তাই পিছিয়ে দিলাম।'

রমা—'আমাকে একা রেখে সবাই তাহলে চললেন মাসীমা?'

বীণা রমার কানে ফিস ফিস করে বললে, 'তুমি কোথাও যাচ্ছ না বৌদি?'

রমা মুখ টিপে হাসলো।—'সত্যি কথা শুনবে? তোমার দাদাকে একা রেখে আমি কোথাও যেতে পারবো না।'

কথাটা দীনুবাবুর স্ত্রীর কানে এল। উত্তর না দিয়ে পারলেন না। গলার স্বরে রাগের ঝাঁজ বেশ বোঝা যায়।—'যাবার জায়গা থাকলেই লোকে যায়। কাছে থাকতে চায় না কে? তবে আপদের সময় ঘাড়ে না চেপে পুরুষ মানুষকে একটু হাল্কা করে দিলে সাধ সোহাগ আর জন্মের মতো পুড়ে কিছু যায় না।'

দীনুবাবুর স্ত্রী চলে গেলেন।

মাসীমার কথার আঘাতটা খুব সোজা আর স্পষ্ট। রমার অন্য কোথাও যাবার জায়গা নেই, এ সত্য সে নিজে জানে, মাসীমারাও জানেন।

মা নেই, বাপের একমাত্র মেয়ে রমা। রমার বিয়ের এক সপ্তাহ পরেই বাপ সন্ন্যাস নিয়ে সরে গেছেন সংসার ছেড়ে। বাহির নেই বলেই হয়তো তার ঘরের মায়া এত বেশি। মাসীমার কথার নিষ্ঠুর সত্যটা ছুরির মতো সে সাধের প্রত্যয় কেটে ছিঁড়ে দিলে। চুপ করে বসে রইল রমা।

বোমা পড়েনি, তবু স্কুলগুলি ভেঙে গেল। ছাত্রেরা বাপ-মার হাত ধরে চলে গেল যত আপদহীন রাজ্যে। মাস্টারীগিরি ঘুচে গেল ধ্রুবেশের।

সত্যি কথা বলতে গেলে এ দুর্ঘটনায় ধ্রুবেশ দমে গেল অনেকখানি। কারণ রমা আর টুটুর কথা বড় বেশি করেই মনে পড়ে। ঘর নিয়ে পড়েছে রমা—সোনার খাঁচা গড়ার আনন্দে সে বিভোর। টুটু এই তো ছ' মাসও পার হয়নি, রমা এরই মধ্যে টুটুকে রাজা করবার প্ল্যানও তৈরি করে ফেলেছে—টুটুর খাওয়াপরা ও শিক্ষাদীক্ষা থেকে সুরু করে বিয়ে পর্যন্ত। কিন্তু এই আত্মারামের খেলার জীবনকাঠি যে মাস্টারি চাকরিটা, তাই হঠাৎ ভেঙে গেল। ধ্রুবেশের দুঃখ এইখানে।

চাকরি গেছে। শুধু এই কথাটা জানিয়ে দিয়ে ধ্রুবেশ বাইরে বেরিয়ে গেল। এই ছোট কথাটা রমার চোখের সামনে নেচে বেড়ালো নিষ্ঠুর ভ্রূকুটির মতো। টুটুর গায়ে হাত রেখে রমা কেঁপে উঠতে লাগল বার বার।

চাকরি গেছে, তবু বর্তমানে ধ্রুবেশের কাছে এটাই একমাত্র সত্য নয়। টালিগঞ্জের ছোট বাসাবাড়ির ধোঁয়াটে সন্ধ্যায় তার চোখে সেই ছবি ভেসে ওঠে—লিবিয়ার মরুবেলায় উদ্যত সঙ্গীনের ঝলক। শোনা যায় খারকভের কঠিন তুষার লক্ষ পায়ের পথচলা ধ্বনি। মন্থিত প্রশান্ত সমুদ্রে আহত ক্রুজারের গর্জন, মহাদেশের পথে পথে ট্যাঙ্কের ক্রেঙ্কার, আকাশে বোম্বারের গুরুগুঞ্জন। এ এক অভিনব অর্কেস্ট্রা—নবযুগের ভোরের কাকলি।

স্বার্থে ও সর্বার্থে সংঘাত বেধেছে। এই অভ্যুদয়ের যজ্ঞে পুড়ে যাচ্ছে জাতিবাদ, অর্থনীতির অনর্থ, প্রতাপের মূঢ়তা, পরস্ব শোষণের রসনা। সাম্রাজ্যের চর্বি গলে যাচ্ছে।

ধূলিসাৎ হয়ে পড়েছে ফ্যাসিস্তি স্পর্ধার চূড়া।

ধ্রুবেশের মন প্রাণ ঘিরে অদ্ভুত এক অনুভবের রোমাঞ্চ লাগে।

রমা চা এনে দিল ধ্রুবেশের সামনে। নিজেও মুখ ভার করে বসে রইল কাছে। হঠাৎ একটা এরোপ্লেন খুব নীচু দিয়ে গেঙিয়ে উড়ে গেল--পাখার ঝাপটা যেন গায়ে লাগল তাদের। রমা চমকে উঠলো। দুজনেরই চোখে পড়লো—টুটু হাত পা ছুঁড়ছে আর হাসছে।

ধ্রুবেশ হেসে ফেলে টুটুকে কোলে তুলে নিলে। দুদিনের কথা না বলার গুমোট এতক্ষণে যেন হাল্কা হলো খানিকটা। রমা জিজ্ঞাসা করলো, 'তুমি কি কিছু ভাবছো না?'

'—ভাবছি বৈ কি?'

রমার সন্দিগ্ধ মুখে দ্বিতীয় প্রশ্ন আর এল না। সত্যিই যদি সে জানতে পারে, ধ্রুবেশ চাকরির কথা ভাবছে, তবে তার কোন অভিযোগ নেই। কিন্তু এই মানুষটিকে সে কতকটা চেনে। এখুনি খবরের কাগজ নিয়ে হুমড়ি খেয়ে পড়বে। ক'বছর আগে ঠিক এই রকম স্পেনযুদ্ধের ভূতে পেয়েছিল ধ্রুবেশকে। রাত্তিরে ঘুমের প্রলাপ বকতো। এক এক সময় ঘুমোত না। বিছানা ছেড়ে সারা রাত ঘরের ভেতর পায়চারি করতো।

ধ্রুবেশ বেরিয়ে গেল। ফিরবে হয়তো রাত্রি একটায়।

পথে নীতিশের সঙ্গে দেখা। একগাদা পোস্টার বগলে নিয়ে চলেছে নীতিশ। ধ্রুবেশকে দেখতে পেয়ে উল্লাসে চেঁচিয়ে উঠলো—যেন পলাতক আসামীকে হাতের নাগালে পেয়েছে।

'—বাঃ ধ্রুবেশদা, আপনাকে খুঁজে খুঁজে আমরা হয়রান। বেশ ডুব দিয়ে আছেন। আপনারা এ সময় সরে থাকলে আমরা একা কি করে সামলাই বলুন তো?'

'ব্যাপার কি তোমাদের?'

'—কাল সন্ধ্যেয় পার্কের সভায় অবশ্য আপনাকে আসতে হবে। আমরাই উদ্যোগী আপনাকে কিছু বলতে হবে।'

ধ্রুবেশ যেন তাই খুঁজছিল। সুযোগ পেয়ে খুশিও হলো খুব। নীতিশকে জানিয়ে দিল-- 'আমি বলবো বটে, তবে আগেই জানিয়ে দিচ্ছি, আমি আমার মনের কথা মন খুলে বলবো। তোমাদের মতো করে হয়তো বলবো না। তাতে আপত্তি নেই তো?'

নীতিশ হেসে সায় দিয়ে বললে, 'আচ্ছা তাই বলবেন।'

রমার পৃথিবী খুবই ছোট। টালিগঞ্জের গরীবপাড়ায় দু'ঘরওয়ালা একটা বাসাবাড়ি। বছর তিন আজ তাদের বিয়ে হয়েছে। ধ্রুবেশকে সে ভালবাসে নিজের চেয়ে অনেক বেশি। শেষে এল টুটু—নতুন স্বপ্নের রঙ লাগলো রমার জগতে। কত তৃপ্তি কত নিদ্‌হারা উদ্বেগ। দিনরাত শুধু খাটতে ইচ্ছে করে। সংসারের জন্যে বিলিয়ে দিতে ইচ্ছে করে নিজেকে।

অকস্মাৎ এল আঘাত। এত বড় পৃথিবী--সেখানে--বড় বড় সাধু, বড় বড় লোভ আর পাপ। সেখানে লাগুক না যুদ্ধের আগুন। ছোট ছোট সুখদুঃখের ধুকপুক করছে পাখীর নীড়ের মতো রমার এই জগৎ। তাকে না ভেঙে ছিঁড়ে ফতেজঙ্গদের হানাহানি কি চলতো না? যুদ্ধের নাম শুনলে রমার সকল মন বিরূপ হয়ে ওঠে। রমার কাছে ঘর-ভাঙানিয়া এ যুদ্ধ ঘোর শত্রু।

আর ধ্রুবেশের মনে লাগে অদ্ভুত এক সুরেলা উল্লাস। ধ্রুবেশের কাছে যুদ্ধ যেন যুগ-গড়ানিয়া তীর্থংকর। সকাল সন্ধ্যা ঘুরে বেড়ায় পথে পথে—ট্রামে বাসে জনসভায়। দেশনেতাদের বিবৃতি পড়ে। ছাত্র ও শ্রমিকদের ইস্তাহার পড়ে। শোভাযাত্রা দেখে। পোস্টারের ছবি আর লেখাগুলির কাছে থমকে দাঁড়িয়ে যায়। কে কী বললে? কারা বুঝেছে এ মহাযুদ্ধ মহাপরিণামের পূর্বগামিনী ছায়া। কারা কাজের কথা বলছে। কারা জেগে আছে।

সমস্ত দিন চাকরির চেষ্টায় ঘোরা আর সন্ধ্যেয় কার্জন পার্ক--শুয়ে পড়লেই নেশাতুর হয়ে

আসে সকল ইন্দ্রিয়গ্রাম। পার্কের ঘাসে এক রকম ক্লান্তিহারা তন্দ্রার আমেজ আছে যেন।

মনে পড়ে যায়, দূর চট্টগ্রামের এক নগণ্য পাড়াগাঁ—বিরাজপুর। কতদিন সে দেশছাড়া, ঘরের ভিটেয় হয়তো কাঁটাবন আর সজারু বাসা বেঁধেছে। ছেলেবেলায় সেই সাধের বিরাজপুর জলের দাগের মতো মিলিয়ে গেছে আজকের কর্ম-কোলাহলে মুখর দিনের চিন্তা থেকে।

বিরাজপুর--যেখানে শহরের মতো ঘড়ির কাঁটার জীবন চলে না। যেখানে প্রহরে প্রহরে কর্মের ঘণ্টা বাজে না। খালের জলে ছোট ঢেউগুলি আস্তে ওঠে, আস্তে ভাঙে। কামার ও স্যাকরার হাতুড়ি ধীরে ধীরে ওঠে পড়ে, চাষীরা জিরিয়ে জিরিয়ে লাঙ্গল ঠেলে—তামুক খায়। নির্বেগ মান্দাক্রান্তা জীবন।

মনে পড়ে স্কুলের পাশ ঘেঁষে জেলাবোর্ডের কাঁচা সড়ক। জোয়ারের জলে খাল টলমল করে। কাঠের পুল থেকে জলে ঝাঁপিয়ে পড়া--নতুন মাছের আনন্দের মতো ক্রীড়া-চঞ্চল কৈশোরের দিনগুলি।

গাঁয়ের কাউকে সে চেনে না। কিন্তু এখনো চিঠি আসে মাঝে মাঝে।

'...শুনেছি বড় হয়েছ, চাকরি করছ, বিয়ে করেছ। দেশের ছেলে দেশে একবার এলে কি কিছু মানহানি হবে? এস নিশ্চয়, আসছে বৈশাখে আমের সময়। বউমাকে নিয়ে এস। সকলেই তাকে একবার দেখতে চায়। ইতি—উত্তরের বাড়ির জ্যেঠামশায়। ধ্রুবেশ চেষ্টা করেও চিনতে পারে না—কে ইনি। এত আপনার জনের মতো ডাকে।

গাঁয়ের স্কুলের ছেলেরা চিঠি দেয়--'আপনার একটা বাণী পাঠাবেন নিশ্চয়। একটা হাতের লেখা পত্রিকা বার করেছি আমরা। অনেক আশায় অপেক্ষা করে রইলাম। ইতি--কিশলয় সংঘ।'

ধ্রুবেশ অবাক হয়ে ভাবে—কোথা থেকে তারা ঠিকানা যোগাড় করে, এত খোঁজ রাখে। ঘরের ছেলে পৃথিবীর মেলায় হারিয়ে যাবে, এটা যেন তারা সহ্য করতে পারে না। প্রস্তর যুগের পূর্বপুরুষের অনাবিল গোষ্ঠী-স্নেহের রেশ যেন আজও এই গেঁয়ো প্রীতির গায়ে লেগে আছে, ঝরা ফুলের গন্ধের মতো।

এত ভুলে থাকা উচিত হয়নি--ধ্রুবেশ মনে মনে লজ্জিত হয়ে ওঠে।

পার্কের সভায় ভীড় হয়েছে খুব। মণ্ডপ উছলে জনতা রেলিং পর্যন্ত গড়িয়ে পড়েছে। শত শত লাল নিশানে লেগেছে, ঝড়ো হাওয়ার পুলক।

ধ্রুবেশ দাঁড়ালো।

'বন্ধুগণ। আজ এক ঝড়ের রাত্রে আমরা সবাই এখানে মিলেছি। শতাব্দীর এই পরম লগ্নে দুরূহতম কর্তব্যের ডাক এসেছে আমাদের কাছে। আজকের এই সভা—এক যোদ্ধার ছাউনিতে আমরা সবাই দাঁড়িয়েছি। আমরা সবাই—

'নিধিরাম!'

সভার পেছন দিকে এক কোণ থেকে বিদ্রূপের বিষে ভরা ভারিগলায় কে একজন বলে উঠলো। হাসির শোর পড়ে গেল চারদিকে। দুজন ভলাণ্টিয়ার হাত জোড় করে বললো, 'মশাই, ওরকম করবেন না দয়া করে!'

ধ্রুবেশের শান্ত কণ্ঠস্বর প্রতিজ্ঞায় কঠিন হয়ে বেজে উঠলো—'বন্ধুগণ, আমরা সবাই সৈনিক। আমরা ভারতবাসী। ইতিহাসের পাতা খুলে দেখুন, যুগে যুগে আমাদের ওপর কত আঘাত এসেছে। শত্রুর সঙ্গে, ধ্বংসের সঙ্গে কখনো আমরা আপস করিনি। নিরন্তর সংগ্রামে উদ্দাম সে ভারতের ইতিহাসকে আমরা স্মরণ করি। আমরা ভুলিনি হূনহিংসার মিহিরকুল এখানে এসে কূল পায়নি। কুশান ধনুর্ধরের তূণীর পুড়ে গেছে ভারতের বিপ্লবী গণশৌর্যের আগুনে।'

'জয়। হিন্দু ধরম কি জয়!' সভার মাঝখানে একদল লোকের উল্লাস শোনা গেল। বিরক্তিভরা ধ্রুবেশের কণ্ঠস্বর এক পর্দা চড়ে উঠলো। '--না কখনো না। আমি সে কথা বলছি না। বলুন গণসংগ্রামের জয়।'

আরম্ভ হলো গোলমাল। বিক্ষুব্ধ একদল লোক মারমূর্তি হয়ে চীৎকার করে প্রতিবাদ আরম্ভ করলো। তারপর ধিক্কার দিয়ে চলে গেল সভা ছেড়ে।

'বন্ধুগণ। ভেবে দেখুন কোথায় আমরা দাঁড়িয়েছি। পঙ্কিল বন্যার মতো শত্রুর অভিযান দেশের মাটি ভাসিয়ে দিতে আসছে! শত পুরুষের নিঃশ্বাসে সুরভিত এ মাটির প্রতিটি কণিকা। কোথায় সরে যাব আমরা?'

আবার যেন কারা কর্কশ চীৎকারে একটা হুল্লোড় মাতিয়ে তুললো।—'জয়তু অভ্যুদিত এশিয়া!'

ধৈর্য হারিয়ে ধ্রুবেশ চীৎকার করে উঠলো।—"জয়তু অভ্যুদিত মহামানব। জয়তু অভ্যুত্থিত বিশ্বগণদেবতা। এশিয়ার নাম নিয়ে যারা গর্জন করছে, তাদের জন্য আমার দুঃখ হয়। এই একচক্ষু হরিণের বিজ্ঞতা নিয়ে তারা নিজেরই সর্বনাশ ডেকে আনবে।'

এপাশ ওপাশ থেকে উত্তেজিত প্রতিবাদের রব উঠতে লাগলো। ঝপ্ করে একটা থান ইট এসে সজোরে লাগল ধ্রুবেশের ডান হাতে!

বক্তৃতা মঞ্চের টেবিলের ওপর উঠে দাঁড়ালো ধ্রুবেশ।—'কোন হুংকার টিটকিরি আর থান ইট আমায় দমাতে পারবে না। এইখানে দাঁড়িয়ে লক্ষ লোকের সামনে আমি বলবো--আমার দেশের ওপর হাতিয়ার হাতে যারা চড়াও করতে আসছে, তারা শত্রু, নির্জলা নিছক ষোল আনা শত্রু। তারা বিংশ শতাব্দীর নতুন গরল। তাদের ভাণ্ডার ভরে আছে স্তূপীকৃত চিতাকাষ্ঠে। তারা আসছে ব্যাবিলনের প্লেগের মতো নতুন করে রাজ্য জনপদ ছারখার করতে, মুখে তাদের ভুয়ো মুক্তির স্তোকবাণী—রাংতা মোড়া ইস্পাতের হাতকড়া নিয়ে আসছে তারা।'

ভলান্টিয়ারদের সঙ্গে একটা ধস্তাধস্তির পর প্রতিবাদীর দল সভা ছেড়ে চলে গেল। আবার শান্ত হলো সভা।

আবেগে উত্তেজনায় ধ্রুবেশের গলা ভেঙে আসছে।—'বন্ধুগণ, এ গরীবের ডাক শুনুন। আত্মশক্তি মাথার মাণিক হারিয়েছিলাম আমরা। আজ এসেছে ডাক, ভয় ভাঙার সাধনার, শঙ্কাহরণ ব্রতের। আপনাদের চোখে সেই মশালের দ্যুতি দেখছি আমি। এই মুক্তি কাল রজনীর তিমিরপথের যাত্রীদের ঐ একমাত্র সম্বল।'

করকাপাতের মতো করতালির শব্দ। এক অপূর্ব চাঞ্চল্যের লহর সভার এক প্রান্ত থেকে অপর প্রান্ত পর্যন্ত ভেসে গেল।

—'শ্মশান ঘাটের সিঁড়ির মতো আগন্তুকের পদাঘাতের ক্ষতি নিয়ে আমরা কি যুগ যুগ ধরে স্তব্ধ হয়ে থাকবো? কখনই নয়। আপনাদের সঙ্গে এইখানে দাঁড়িয়ে আমি সেই অনাগত ভবিষ্যতের ছবি দেখছি। ধীরে শান্ত হয়ে আসবে এই মুখর মৃত্যুর আসর। আমাদের আত্মোৎসর্গে উজ্জ্বল সেই নতুন প্রভাতে মুক্ত মানবতার মিছিল পথ ধরে আসবে।'

সভা ছেড়ে কিছু দূর চলে আসার পর ধ্রুবেশ একবার ফিরে তাকালো। জনসমুদ্রের গহন থেকে একটা জলস্তম্ভ উঠে যেন মহারোলে ভেঙে ভেঙে পড়েছে।--'ইনকিলাব জিন্দাবাদ।' হাজার হাতের বজ্রমুষ্টি দুলছে ভৈরব গর্বে।

দেশের শ্রদ্ধাস্পদ ছিল যারা, যাদের কাছে দুটো ভরসার কথা শোনবার জন্যে—কাজের ইশারা, পথের দিশা পাবার জন্যে লোকে মুখের দিকে তাকিয়ে থাকতো, তারা দিনের পর দিন বিবৃতি দিচ্ছে।—'এ যুদ্ধে আমাদের কিছু করবার নেই। এ বৃটিশে জাপানে যুদ্ধ। ভারত নিরপেক্ষ।'

ধর্মতলার এক চায়ের কেবিনে বসে পরিচিত অপরিচিত কত লোকের মুখে ধ্রুবেশ মন্তব্য

শোনে।—কিছু করবার নেই। বাদপ্রতিবাদে কুতর্কের ঝড় ওঠে। ধ্রুবেশের এক একবার মনে হয়—কিছু একটা বলি। সোজা একটা প্রশ্ন করি, 'ভারতবর্ষ কার দেশ?'

সেদিন প্রশ্নটা তুলেই বসলো। তার আগে সংকোচে, আশংকায় বার বার বুক ছম্‌ ছম্‌ করে উঠেছে—কী জানি, সত্যিই যদি সেই নিদারুণ বিপরীত কথাটা এরা বলে ফেলে!

হলোও তাই। একবাক্যে তারা জানিয়ে দিল।—'কি করে আর আমাদের দেশ বলি মশাই। দেশের জন্যে ভালমন্দ দুটো কাজ করার কতটুকু অধিকার ওরা দিয়েছে? আমাদের কিছু করবার নেই।'

কেবিন ছেড়ে পথে নেমে ধ্রুবেশের মনে হলো সমস্ত শহরটা যেন ভেঙেচুরে কুৎসিত হয়ে গেছে। ঘরবাড়িগুলো পুরোনো উইঢিবির মতো। ছন্নছাড়া পোকামাকড়ের মতো মানুষগুলি ঘুরে ফিরে বেড়াচ্ছে।

অনেকক্ষণ পথে পথে নিরুদ্দেশের মতো ঘুরে রোদে মাথাটা ঝিমঝিম করতে লাগলো। টালিগঞ্জ পৌঁছতে তখনো মাইল দুয়েক বাকি। এতটা বিমর্ষ জীবনে সে কদাচিৎ হয়েছে।

শ্মশানের শান্তি খুঁজছে সবাই, ইতিহাসের বাণী এখনও এদের কাছে হৃদয়ের সত্য হয়ে ওঠেনি। এরা খুঁজছে এড়িয়ে যাওয়ার পথ। সর্বনাশা ক্লৈবল্যবাদকে এরা কত রকমারি বচনে ফাঁপিয়ে রেখেছে। ধ্রুবেশের মনে হলো, মথুরার সেই কণিষ্কের মুণ্ডহীন প্রকাণ্ড মূর্তিটা, গোদা গোদা পা দিয়ে সারা দেশের বুক মাড়িয়ে দাঁড়িয়ে আছে।

রমা ধৈর্য হারিয়ে বসেছিল। এখন বেলা দেড়টা, তবু ধ্রুবেশের দেখা নেই। প্রশ্ন না করলে আজকাল কোন কথা বলে না। চাকরির খোঁজ যে কতখানি হচ্ছে, তা রমা এখানে বসেই আন্দাজ করে নিতে পারে।

ঘরে ঢুকলো ধ্রুবেশ। রমা বললো, 'কটা যুদ্ধ জয় করে এলে?'

রমার কথার উত্তর না দিয়ে ধ্রুবেশ জামা ছেড়ে গামছা নিয়ে স্নানের জন্যে বারান্দায় গিয়ে দাঁড়ালো। টবে এক ফোঁটা জল নেই। কাছেই রাস্তার ধারে একটা টিউবওয়েল আছে। ধ্রুবেশ স্নানের জন্যে বাইরে চলে গেল।

টবে জল নেই। এটা রমারই ভুল। তবু এই ভুলটার নিষ্ঠুরতা আজ রমার চোখে এমন কিছু ঠেকলো না। একজন ঘুরে বেড়াবে ব্যোম ভোলানাথ হয়ে, ঘরের কথা ছেড়ে ব্রহ্মাণ্ডের ব্যাপার নিয়ে। সে একা আর করবে কত? শূন্য থালায় সে অন্ন সাজাতে পারে, অন্ন ফলাতে পারে না।

রমা সবকিছু সহ্য করতে পারে, শুধু ধ্রুবেশের এই পরম নির্লিপ্ততাটুকু ছাড়া। স্বচক্ষে দেখছে—দিন দিন দৈন্য ঘনিয়ে উঠছে। শ্রীহারা হতে চলেছে সংসার। যুদ্ধ নিয়ে তার যত চিন্তা উদ্বেগ, তার এক কণাও যদি ঘরের জন্যে থাকতো তবে এ রকমটা হত না। আজ দু'মাসের ভেতর দু'জনের মধ্যে একটা ভালবাসার কথা দূরে থাক, ভাল কথাও হয়নি।

ধ্রুবেশ স্নান সেরে এসে রান্নাঘরে ঢুকলো। খাবার ঢাকা দেওয়া আছে। এটা না থাকলেও অবশ্য সে আজ আশ্চর্য হতো না। রমা বসে বসে সব ব্যাপার লক্ষ করলো। তারপর দেখলো ধ্রুবেশ গা এলিয়ে শুয়ে পড়লো মাদুরের ওপর, খবরের কাগজে চোখ ঢাকা দিয়ে।

রমা আস্তে আস্তে সামনে এসে দাঁড়ালো। ঝগড়া করতে নয়, তবে অনেক কিছু সে আজ মন খুলে বলে যাবে।

রমা ডাকলো, 'শুনছো?'

'—হ্যাঁ।'

'—টুটুর দিকে আজকাল তুমি তাকিয়েও দেখ না। এ কি করছ তুমি? তুমি নয় বাইরে যুদ্ধ করছো, এদিকে একা এ ঘরের যুদ্ধে আমি যে আর টিকতে পারি না। টুটুর কি হবে,

সেকথা একবার তোমার ভাবনায়ও আসে না কি?'

ধ্রুবেশ বললো, 'কাজ করতে পারবে?'

'—কি?'

'—বেনারসে এক জমিদারের বাড়ি রাঁধুনীর কাজ আছে। খাওয়া-পরা আর মাইনেও পাবে। তা হলে আমাকে বাদ দিয়ে তুমি তো টুটুর ভার নিজেই নিতে পার। আমি না হলে তোমার চলবে, কিন্তু টুটু না হলে চলবে না।'

কথাগুলো এক ঝাপটা উত্তপ্ত কাঁকরের মতো রমার মুখে এসে যেন লাগলো।

'—তুমি পুরুষ হয়ে একথা মুখে আনলে?' ধ্রুবেশের দিকে সোজা তাকিয়ে রইলো রমা। আগুন-লাগা ঘরের জ্বালায় চোখ দুটো পুড়ে যাচ্ছে।

মুখ ফিরিয়ে নিল ধ্রুবেশ।

উদ্বৃত্ত যা কিছু ছিল টেনে টেনে একটা মাস চলেছে। গয়লা ফিরে গেল দোর থেকেই দুধের কলসী দেখিয়ে। মাসকাবারী ব্যবস্থা করতে সে রাজী নয়। রোজ নগদ-নগদ কিনতে হবে। এ-বাড়িতে কপাল-ভাঙাদের ক্ষুধা এবার খুব ভালভাবেই পাকিয়ে উঠেছে। গয়লার সজাগ কারবারি চোখে সে রহস্য ধরা পড়তে দেরি হয়নি।

দু'গাছা সোনার চুড়ি বেচে দিল রমা।

সন্ধ্যেবেলা ধ্রুবেশ বাইরে বের হবার উদ্যোগ করছে। চায়ের জন্যে আজকাল আর অপেক্ষা করতে হয় না। সব খবরই সে রাখে।

যাবার সময় পেছন থেকে রমা ডাকলো, 'শুনছো? টুটুর জন্যে এক গজ ফ্লানেল নিয়ে আসবে আজ।'

এও একটা অঙ্কুশের আঘাত—ঘরের দায় স্মরণ করিয়ে দেওয়া। এক গজ ফ্লানেল কিনে আনবার শক্তি যে আজ হারিয়েছে তার চিন্তায় বড় বড় কাজের কথা শোভা পায় না। এই সার সত্যটি রমা ধ্রুবেশকে বুঝিয়ে দিতে চায়। রমা আজকাল জেনেশুনে এই শেষ উপায় ধরেছে। যদি কিছু হুঁস হয়।

অন্যদিনের মতো সকালবেলা চাকরির খোঁজেই বার হয়েছিল ধ্রুবেশ। সনাতনবাবুর বৈঠকখানা থেকে শুরু করে অনেক জায়গা। আজ সে ফিরেছে এক বেদনাকর হতাশ্বাসের বোঝা নিয়ে। অপমানের তালিকা পূর্ণ হয়েছে এবার।

ধর্মতলার চায়ের দোকানে ফিস্‌ফিস্ করে উঠলো দু'চারজন, 'স্পাই, স্পাই।'

নীতিশ বললো, 'ধ্রুবেশদা, আপনি নাকি আমাদের বিদ্রূপ করেছেন। আমরা নাকি শুধু কাঠপুতুলের খেলা দেখাচ্ছি?'

অনেকে অনেক কিছু বলতে আরম্ভ করেছে তার সম্বন্ধে—কেউ প্রকাশ্যে কেউ আড়ালে। কারু কাছে সে ইংরেজের পা-চাটা, কেউ এক আঁচড়ে বুঝে ফেলেছে—প্রচ্ছন্ন পাতিবুর্জোয়া। অনেক ক্রিটিকের চোখ আবার এক্সরের মতো—তারা দেখেছে ধ্রুবেশের ফুসফুস-ভরা নিপ্পনপ্রীতির রস।

কিছু আসে যায় না এতে। কিন্তু চারদিকের এই সব উপসর্গ দেখে সত্যই সব উৎসাহ শিথিল হয়ে যায়। জ্ঞানী-গুণী থেকে আরম্ভ করে ঝি বটার মা পর্যন্ত—সকলের চিন্তা এক সুরে বাঁধা। যুদ্ধের পরে কে কি করবে, কি পেতে হবে—এটাই একমাত্র সমস্যা। সকলে ঝুড়ি ঝুড়ি কর্তব্য আর দাবীর পসরা মাথায় নিয়ে বসে আছে—যুদ্ধের পরে। মাসীমা যুদ্ধের পরেই বীণার বিয়ে দেবেন। পেট্রিয়টেরা যুদ্ধের পরে এক হাত লড়বেন—যারা জিতবেন তাদের সঙ্গে। মহাবণিক সঙ্ঘ আজ থেকেই ছট্‌ফট্ করছে যুদ্ধের পরে কে কত বড় কারবার ফলাবে।

ধ্রুবেশ বাইরে যাবার পরে রান্নাঘরে বসে রমা কেঁদেছে। ধোঁয়ার জন্যে নয়, অভাবের জন্যে নয়, ধ্রুবেশের গৃহবৈরাগী আচরণের জন্যে নয়।

রমার নিজের চোখেই আজ পড়েছে তার স্বার্থন্তর মনের পরিচয়। শুধু টুটু আর টুটু—টুটুর প্রয়োজনের কাছে পৃথিবীর কোন প্রয়োজনের যেন তুলনা হয় না। টুটুর মানুষ হবার পথে দিনরাত শুধু পাথর ভাঙতে থাকবে—এই জন্যেই কি ধ্রুবেশকে তার প্রয়োজন? এ ছাড়া কি ধ্রুবেশ আর কিছু নয়?

ধ্রুবেশ ঘরে ফিরতে রমা ভাল করে তাকিয়ে দেখলে—অনেক রোগা হয়ে গেছে।

আরও কিছুক্ষণ হয়তো তাকিয়ে থাকতো। কিন্তু তা না করে ঘরের ভেতর চলে গেল আর ফিরে এল কিছুক্ষণ পরে।

এক গেলাস সরবত নিয়ে এসে বললো, 'জিরিয়ে এটা খেয়ে নাও।'

আজ যা পারলো একটু ভালো করেই রাঁধলে রমা। তার আচরণের নির্লজ্জ ক্রূরতাগুলি একে একে তাকেই পাল্টে আঘাত করে যাচ্ছে। বার বার চোখে আঁচল দিল রমা।

স্নানের জল এগিয়ে দিয়ে বললো, 'পা দুটোর চেহারা হয়েছে কি? ভাল করে সাবান দাও।' শেষে ধ্রুবেশের আপত্তি অগ্রাহ্য করে নিজেই সাবান দিয়ে ঘষে মেজে দিল।

দুপুরে ধ্রুবেশ ঘুমিয়েছিল, রমা পাশে বসলো পাখা নিয়ে। মুখে হাত বুলিয়ে দেখলো—গাল ভেঙে গেছে, চোয়ালটা হাত ঠেকে।

টানা একটা দীর্ঘশ্বাস ছেড়ে রমা একমনে বাতাস করে যায়।

কেন জানি মনটা আজ বেশ শান্ত ছিল—বর্ষাধোয়া গাছপালার মতো।

সেই কলকাতার সন্ধ্যা। কার্জন পার্কের ঘাস নরম বিছানার মতো আরামে ক্লান্ত শরীরটা ঘিরে ধরেছে। আলো-আঁধারী কলকাতার প্রাণ ঠুং-ঠাং করে বাজছে আরতির ঘণ্টাধ্বনির মতো।

চীৎকার করে একটা ছেলে পার্কের রেলিং ডিঙিয়ে ঢুকে পড়লো ভেতরে। একটা কাগজের হকার! মনের অন্ধকারের কবর থেকে এক এক করে নিস্পন্দ শায়িত মূর্তিগুলি নড়েচড়ে উঠে বসলো। হকার ছেলেটা চীৎকার করে হাঁকছে বিকালের টাট্‌কা খবর—চট্টগ্রামে বোমা পড়েছে—বোমা পড়েছে চট্টগ্রামে।

হুড়োহুড়ি আরম্ভ হলো কাগজ কেনা নিয়ে। ধ্রুবেশও হাতে পেল একটা। এরকম দৌড় দিয়েই সে এসে দাঁড়ালো একটা ল্যাম্প পোস্টের কাছে।

দম বন্ধ করেই ধ্রুবেশ পড়লো। সামান্য বাহুল্যহীন কয়েক লাইনের একটা খবর।—তারা এসেছে। বোমা পড়েছে চট্টগ্রামে। লোক মরেছে, লোক ঘায়েল হয়েছে।

তারা এসেছে। কর্ণফুলির জলে পড়েছে তাদের কুৎসিত কালো ছায়া। পূব আকাশের তারার গায়ে কালি মাখিয়ে দেখা দিয়েছে খলস্ফুলিঙ্গের দল।

ধ্রুবেশ কাঁপছিল থরথর করে। দাঁতে দাঁত পিষে যাচ্ছিল।...কে এরা? দেশের মাটিতে আগুন ছড়ায়!

বিশ্ব ইতিহাসের সব লেখা ছাপিয়ে সোনালী আখরে ঝিলিক দিয়ে উঠলো একটি মাত্র নাম—বিরাজপুর। কর্ণফুলির জ্বালাভরা জলের ঢেউ অসহায়ের মতো ডাকছে কলস্বরে। তাও শুনতে পাওয়া যায়।

মাঝ রাত্রে ঘুম ভেঙে হঠাৎ ধড়ফড় করে উঠে বসলো রমা। ধ্রুবেশ আসেনি। পিলসুজের আলোর শিখাটা ক্ষয়ে ক্ষয়ে নীল হয়ে আছে। কতগুলি বাদলা পোকা আলোতে পুড়ে পুড়ে ছড়িয়ে রয়েছে।

টুটু ঘুমোচ্ছে অঘোরে। জানলাটা খুলে রমা বাইরের দিকে তাকালো। ব্ল্যাক আউটের রাত্রি—এক অগাধ শব্দহীন কাজলসমুদ্রের তলায় সারা কলকাতা যেন ডুবে রয়েছে।

ক্ষোভ নয়, দুঃখ নয়, অভিমান নয়। শান্ত চোখ দুটোতে তবু দু'ফোঁটা জল দেখা দিয়েই হাওয়ায় শুকিয়ে গেল। সকলেই ঘরে রয়েছে আজ, শুধু সে ছাড়া। থাক্, কেঁদে তার পিছু ডেকে আর লাভ নেই। সে থাকবে না, সে থাকতো না। সে যে ইতিহাসের মানুষ--এতদিনে হয়তো সে হাতের কাছে পেয়েছে তার জীবনের পারানি নৌকার হাল।

শান্ত হয়ে চোখ বুজে বসেছিল রমা। তাকাতেই দেখলো ভোর হয়ে এসেছে। একজোড়া স্পিটফায়ার গোঁ গোঁ করে উড়ে চলে গেল মাথার ওপর দিয়ে। টুটু হাসলো আবার! তাকে কোলে তুলে নিল রমা। তার বুকের গোকুলে বড় হয়ে উঠবে যে মানুষের ভবিষ্যৎ।

আস্তে আস্তে চোখ মুদে আসছিল রমার, ধীরে মাথাটা ঝুঁকে পড়লো সামনের দিকে-- প্রণাম।

এ প্রণাম তাদেরই উদ্দেশ্যে, মাটির মান বাঁচাতে জীবনপণে দাঁড়ালো আজ যারা। কালনাগের মতো দুশমনের পথ রুখে দাঁড়ালো যে নওজোয়ানের দল। বিরাজপুরের ধূলিকুট্টিমে যে হার-না-মানা অবুঝেরা নিজের হাতে সাজিয়ে রাখলো ভয়াল মরণবাসর। শত্রুর চণ্ড অভিযান থমকে যাবে নিশ্চয়, ঐ কাঠের পুলের কাছে--অন্তত কিছুক্ষণের জন্যে। আর শতাব্দীর সিঁথির মতো বিরাজপুরের ঐ সড়কে হয়তো মুখ থুবড়ে পড়বে বুলেটের আঘাতে শতদীর্ণ এক ইতিহাসের মাস্টারের শোণিতাক্ত চুম্বন।

# অচিন রাখী

দেখতে পায় অজিত, সেই তরুণী শেষ পর্যন্ত জিনিসটা না কিনেই চলে যাচ্ছে। এমন কিছু দামী জিনিস নয়। আধ পাউণ্ড রঙীন উল। দোকানদারের সঙ্গে অনেকক্ষণ ধরে দরাদরি করেছে তরুণী। দাম কমাবার জন্য বার বার বলেছে। কিন্তু দোকানদার এক পসয়াও দাম কমাতে রাজি হয় না।

দোকানের কাউন্টার থেকে একটু দূরে সরে যায় তরুণী। হাতের ছোট ব্যাগের ভিতর থেকে টাকা আর পয়সা বের করে যেন চুপি চুপি গুনতে থাকে। গোনা শেষ হলেই তরুণীর মুখটা বিষণ্ণ হয়ে যায়। দূর থেকেই কাউন্টারের উপর পড়ে থাকা সেই আধ পাউণ্ড রঙীন উলের প্যাকেটটার দিকে তাকায়। আস্তে একটা হাঁপ ছাড়ে তরুণী। মনে হয় দীর্ঘশ্বাস ছেড়ে একটা হতাশার বেদনা হালকা করে নিল। তারপরেই দোকান ঘর থেকে বের হয়ে যায়।

তরুণীর গায়ে সাধারণ সাদা প্লেন শাড়ির সাধারণ সাজ। পায়ে এক জোড়া সস্তা চটি। কানে দুল আছে, দু'হাতে দু'গাছি মোটা চুড়ি আছে। কিন্তু গলাটা খালি, গলাতে কোন সোনার হার দোলে না।

এগিয়ে যায় অজিত।—আপনি কিছু মনে করবেন না, একটি কথা জানতে চাই।

তরুণী—বলুন।

অজিত—আপনি জিনিসটা না কিনেই চলে যাচ্ছেন কেন?

তরুণী—পয়সা কম পড়েছে।

অজিত—কত কম?

তরুণী—এক টাকা দু'আনা।

অজিত—আমি দিচ্ছি এক টাকা দু'আনা। আপনি জিনিসটা কিনে নিয়ে যান।

তরুণী—আপনি কেন এই উপকার করতে চাইছেন?

অজিত—উপকার করতে যে চায় সে কি কোন কারণ খোঁজে? আপনার পয়সার অভাব হয়েছে, আমার পয়সার অভাব নেই। আমি আপনাকে এক টাকা দু'আনা দিলে আমার কোনই ক্ষতি হবে না। অথচ আপনার উপকার হবে।

তরুণীর চোখ দুটো এমনিতেই খুব উজ্জ্বল। অজিতের কথা শুনে আরও উজ্জ্বল হয়ে ওঠে। এতক্ষণের গম্ভীর ও বিষণ্ণ মুখের উপর একটা হাসির আভাও ফুটে ওঠে যেন। তরুণী বলে—কিন্তু আপনার এক টাকা দু'আনা ফেরত দেবো কেমন করে?

অজিত—ফেরত দেবার দরকার কি? অসুবিধা থাকলে ফেরত দেবেন না।

তরুণী—না। ফেরত নেবেন বলুন, তবে আমি আপনার টাকা নিতে পারি। নইলে না।

অজিত—দেখুন, আপনাকে তো বলেইছি, আমি ফেরত পাওয়ার আশা করে আপনাকে টাকা দিচ্ছি না। অতি সামান্য, এক টাকা দু আনা মাত্র। আমি তো সিনেমা দেখে এরকম কত এক টাকা দু'আনা খরচ করে দিই। অথচ এই এক টাকা দু'আনায় আপনার কত দরকারের [illegible] যেতে পারে।

[illegible] যেমন করে পারি, টাকাটা আপনাকে ফেরত দেবই।

[illegible] আমার অনুরোধ রাখুন। সবই তো বুঝি, সাধারণ অবস্থার মানুষের সংসারে এক টাকা দু'আনা বাঁচানো কত কঠিন। আপনি অনায়াসে মনে করতে পারেন, আপনার কোন নিজেরই জন আপনাকে সাহায্য করেছে। হলোই বা অপরিচিত। তাতে কি আর আসে যায়?

তরুণী—না, আপনি ফেরত নেবেন বলুন, তবে আপনার টাকা নেব।

অজিত চেঁচিয়ে ওঠে।—কেমন করে ফেরত দেবেন? আমি কি এখানে এই দোকানে

রোজই আসি, যে এলেই আমাকে দেখতে পাবেন? কিংবা আশা করেন যে, আমি আপনার কাছ থেকে টাকা ফেরত পাওয়ার আশায় রোজই এখানে এসে দাঁড়িয়ে থাকবো?

তরুণী—না। আপনি আমাদের বাড়িতে যাবেন।

অজিত—কোথায়, কতদূরে আপনার বাড়ি?

তরুণী—বাইশ নম্বর সনাতন সরকার লেন।

অজিত—কোথায় আপনার সনাতন সরকার লেন, কে জানে?

তরুণী—এই তো এই দিকে। বাগবাজারে যেতেই পড়বে।

অজিত—বস্তিটার কাছে?

তরুণী—বস্তিটা পার হয়ে।

অজিত—আজই যেতে বলছেন নাকি?

তরুণী কি যেন চিন্তা করে। অজিত বলে -ভেবে দেখুন ভাল করে। সত্যিই আজ যদি টাকা ফেরত দিতে পারেন, তবে বলুন। নয়তো অন্য কোন দিন গিয়ে নিয়ে আসবো।

তরুণী—কাল সকাল আটটায় আসতে পারবেন?

অজিত—পারবো।...আচ্ছা চলি।

২

ট্যাক্সি থেকে নেমে বাইশ নম্বর সনাতন সরকার লেনের বাড়িটার কাছে যখন দাঁড়ায় অজিত, তখন চমকে ওঠে। সেই মহিলা কি তবে ঠাট্টা করে, অজিতকে জব্দ করবার জন্য পরের বাড়ির ঠিকানা দিয়ে সরে পড়েছে? এক টাকা দু'আনা পয়সা আত্মসাৎ করবার জন্য এ রকমের একটা ছলনা করবার কি দরকার ছিল? অজিত তো টাকা ফেরত চায়নি। কি আশ্চর্য!

অজিতের এই আক্ষেপই চমকে ওঠে আর আশ্চর্য হয়ে যায়। বাড়ির ভিতর থেকে বের হয়ে ফটকের কাছে এগিয়ে এসে হাসিমুখে অভ্যর্থনা জানাচ্ছে সেই তরুণী—আসুন।

তরুণীর সাজ আর তরুণীর মুখের হাসি, দুই-ই এক বিচিত্র গর্বের কৌতুকে জ্বলজ্বল করছে।

তরুণীর আচরণে ভদ্রতা বিনয় আর সৌজন্যের কোন অভাব নেই। নিজেই নিজের পরিচয় জানায়।—আমাদের বাড়ি। আমার বাবা এম এল রায়—ব্যারিস্টার। আমাদের বাড়ির সৌখীন চেহারা, এই ফুলবাগান, আর এই সব যে ফার্ণিচার দেখছেন, এই সব-ই বাবার আর আমার রুচি অনুযায়ী হয়েছে।

চা এনে দেয় তরুণী—আমার নাম শমিতা। নিজেই বললাম, যদিও আপনি এখনও আমার নাম জিজ্ঞাসা করেননি। বোধহয় একটু বেশি আশ্চর্য হয়ে গিয়েছেন, কিংবা জিজ্ঞাসা করতে সাহস পাননি।

হ্যাঁ, আপনার টাকাটা। বলতে বলতে উঠে গিয়ে একটা টেবিলের দেরাজ টেনে একটা একশো টাকার নোট বের করে অজিতের হাতের কাছে এগিয়ে দেয় শমিতা। সঙ্গে সঙ্গে সেতারের ঝংকারের মতো শব্দ করে হেসে ওঠে।—যদি চেঞ্জ সঙ্গে না থাকে তবে চিন্তা করবেন না, নোটটা নিয়ে যান। বাকি আটানব্বই টাকা চোদ্দ আনা যে-দিন পারবেন ফেরত দিয়ে যাবেন,—যদিও ফেরত না দিলে আশ্চর্য হব না।

অজিত—কেন?

শমিতা—মনে করবো, টাকাটা আপনার দরকারে লেগেছে।

অজিত—কিন্তু ফেরত দেওয়া তো উচিত।

শমিতা—যেদিন সম্ভব হবে, কিংবা সাধ্যি হবে ফেরত দিয়ে যাবেন।

অজিত—না। বাকি টাকা আজই আপনাকে ফেরত দিতে চাই।

শমিতা—আমি কি আপনার টাকা ফেরত পাওয়ার জন্য ঘরে বসে থাকবো?

অজিত—কেন? আপনিও তো একবার আমার বাড়িতে যেতে পারেন।

শমিতা ভ্রূকুটি করে—না।

অজিত—তাহলে আমিও আপনার এই একশো টাকার নোট নিয়ে যেতে পারবো না। হয় আমাকে আমার এক টাকা দু'আনা দিন, না হয়, দয়া করে আমার সঙ্গে চলুন, আমার বাড়িতে। বাকিটা ফেরত নিয়ে আসবেন।

অজিতের পায়ের স্যাণ্ডেল, গায়ের পাঞ্জাবি আর আধ ময়লা রুমালের দিকে তাকিয়ে প্রশ্ন করে শমিতা—আটানব্বই টাকা চৌদ্দ আনা বাড়িতে এখন আছে তো?

অজিত—আছে বলেই তো মনে হচ্ছে।

শমিতা—কত দূরে আপনার বাড়ি?

অজিত—এই তো, নিউ শ্যামবাজার স্ট্রীটের কাছে।

শমিতা—কোন্ গলিতে?

অজিত—রূপনাথ লেন, এগার নম্বর।

শমিতা—সেখানে এখন কি করে যাব?

অজিত—কেন? কিসের অসুবিধা?

শমিতা—বাবা গাড়ি নিয়ে বের হয়ে গিয়েছেন। সেটা না আসা পর্যন্ত...।

অজিত—আমি একটা প্রস্তাব করছি...।

শমিতা ভ্রূকুটি করে—না, আমি এই রকম সাজ নিয়ে পায়ে হেঁটে ওসব লেন-ফেনের ভিতরে ঢুকতে পারবো না।

অজিত—তাহলে এখন আপনার সময় আছে বলুন। গাড়ি থাকলে যেতে পারতেন।

শমিতা—হ্যাঁ।

অজিত—আচ্ছা, আমি দেখছি। একটা গাড়ির ব্যবস্থা করতে পারি কি না।...আমি এখনই আসছি।

৩

বেশি দেরি করেনি অজিত, মাত্র পনর মিনিটের মধ্যেই একটা গাড়ি যোগাড় করে নিয়ে ফিরে আসে। শমিতার বাড়ি থেকে শমিতাকে তুলে নিয়ে রূপনাথ লেনের এগার নম্বরের বাড়ির কাছে পৌঁছে যায়। গাড়ি থামিয়ে ড্রাইভারও নেমে যায়। শমিতা বলে—এই প্যালেসের মতো বাড়িটা কার বাড়ি? এখানে থামলেন কেন?

অজিত বলে—এটাই যে এগার নম্বর রূপনাথ লেন।

শমিতা চমকে ওঠে—তার মানে?

অজিত হাসে—এটা আমাদেরই বাড়ি। এই গাড়িটা আমার নিজের ব্যবহারের জন্য। বাবার জন্য আরও দুটো আছে। ঈশ্বরী কটন মিলের নাম শুনেছেন?

শমিতা—হ্যাঁ।

অজিত—ওটা আমাদেরই মিল।...হ্যাঁ আসুন।

বাড়ির ভিতরে ঢুকে যে ঘরের ভিতরে বসে শমিতা, সে ঘরের মেঝের গালিচার দিকে তাকিয়ে বুঝতে পারে, এই ফার্ণিচারের দাম কম করেও তিন হাজার টাকা হবে।

চা-এর যে সব সরঞ্জাম টেবিলের উপর সাজিয়ে দিয়ে গেল বয়, সে-সব খাঁটি রূপোর জিনিস। রূপোর কাপ, ডিস, প্লেট।

চা-খাওয়া শেষ হবার পর শমিতার মুখের দিকে তাকিয়ে মৃদুভাবে হাসতে থাকে অজিত।

এক মিনিটের জন্য ঘরের ভিতরে ঢুকে আবার ফিরে এসেই অজিত বলে—বড় অসুবিধা হলো। আপনার একশো টাকার নোটের চেঞ্জ সত্যিই দিতে পারছি না।

শমিতা—কিসের অসুবিধা?

একগাদা নোট পকেট থেকে বের করে অজিত, বলে—এই সবই হাজার টাকার নোট।

অজিতের মুখে হাসি ; সে হাসিও কৌতুকের সুখে অস্থির হয়ে কাঁপছে।

শমিতার চোখ দপদপ করে জ্বলে—একটা কথা জিজ্ঞাসা করবো?

অজিত—নিশ্চয়।

শমিতা—রতন কটন মিল নামে যে মিলটা আছে, সেটা কেমন মিল?

অজিত—বেশ ভাল, খুব বড় মিল।

শমিতা—আপনাদের ঈশ্বরী মিলের চেয়ে অনেক ছোট বোধহয়?

অজিত—না না, এ বিষয়ে আপনার কোন ধারণা নেই। রতন মিলের তুলনায় আমাদের ঈশ্বরী মিল তো শিশু। কোথায় ঈশ্বরী মিলের সাত লাখ টাকার ক্যাপিটাল, আর কোথায় রতন মিলের একুশ লাখ টাকার ক্যাপিটাল।

শমিতা—রতন মিলের মালিক অবনীবাবুকে চেনেন?

অজিত—চিনি।

শমিতা—তাঁর ছেলে সরোজকে চেনেন?

অজিত—চিনি বৈকি। অবনীবাবুর একমাত্র ছেলে সরোজ। ঐ মিল তো এখন সরোজের সম্পত্তি। সরোজই দেখাশোনা করে।...কিন্তু আপনি ওদের চিনলেন কেমন করে?

শমিতা হাসে—চিনি, চেনাশোনা হয়েছে। সরোজবাবুকে দেখতে আপনার চেয়ে অনেক সুন্দর বলে আমার ধারণা।

অজিত—তা তো নিশ্চয়। সরোজের মতো সুপুরুষের সঙ্গে আমার তুলনা করাই হাস্যকর।

শমিতা—সরোজের সঙ্গেই আমার বিয়ে, খুব সম্ভব এ মাসেরই একটি দিনে।

শমিতার মুখে এবার কৌতুকের হাসিটা যেন শিউরে শিউরে জ্বলতে থাকে। আর অজিত একেবারে সুস্থির হয়ে বসে শমিতার জীবনের এই অহংকারের উল্লাস সহ্য করতে থাকে।

—যাক, এখানে অনেক সময় নষ্ট হলো। হেসে হেসে উঠে দাঁড়ায় শমিতা।

অজিত বলে—হ্যাঁ চলুন।

নিজেই গাড়ি ড্রাইভ করে শমিতাকে আবার বাইশ নম্বর সনাতন সরকার লেনের সৌখীন বাড়িতে পৌঁছে দেয় অজিত।

গাড়ি থেকে নামবার আগে হাসিমুখে ভদ্রতা করে শমিতা।—আপনি কি নামবেন না? আর একবার কষ্ট করে এক কাপ চা অন্তত খেয়ে যেতেন।

অজিত—না। চা খাওয়ার ইচ্ছে নেই, কিন্তু...।

শমিতা—কি?

অজিত—একটা কথা জিজ্ঞাসা করতে ইচ্ছে হচ্ছে।

শমিতা—বলুন।

অজিত—আপনাদের এই বাড়িতে আসবার পথে, ঐ মোড়ের কাছে যে ঝাউঘেরা একটা বিলিতি স্টাইলের বাড়ি দেখলাম, ওটা কার বাড়ি জানেন নিশ্চয়?

শমিতা—জানি বৈকি। রিটায়ার্ড সিভিল-সার্জেন বিকাশ মল্লিকের বাড়ি।

অজিত—ও বাড়ির কারও সঙ্গে আপনার আলাপ আছে?

শমিতা—বিকাশ মল্লিকের মেয়ে কবিতার সঙ্গে আমার খুব আলাপ আছে।

অজিত—কবিতা মল্লিক নিশ্চয়ই দেখতে আপনার মতো এত সুন্দর নয়?

শমিতা—ঠাট্টা করছেন বুঝতে পারছি! যে কারণেই হোক, মনে মনে বোধহয় ক্রুদ্ধ

আমল পাচ্ছে না। হাসিটা ভদ্রগোছের বিদ্রূপের মতো মনে হয়।

শোভা বলে--শুনেছি, হিন্দুরা তোমাকে একটি বীর বলে শ্রদ্ধা করে। মুসলমানেরাও নাকি তারিফ করেছে--সাবাস্ দিলীপবাবুর হিম্মৎ! তাতেই বোধহয় গলে গেছ। মেকলে সাহেবের টিটকারি মিথ্যে করে দিতে গিয়ে তোমরা শেষে গুণ্ডাগিরির মধ্যে গিয়ে পড়েছ। এটাও এক ধরনের পাঁঠা মেরে শক্তিপূজা। ছি ছি!

দিলীপ আর উত্তর দিল না। শোভার কথাগুলির রূঢ়তায় প্রথমে রাগ হলো। তারপর কিছুক্ষণের জন্য যেন একটু বিমর্ষ হয়ে পড়লো। তারপর একটা অস্বস্তি। কিছুক্ষণ চঞ্চল হয়ে পড়লো দিলীপ। উঠে গিয়ে জানালার ধারে গিয়ে একটা সিগারেট ধরালো।

শোভা বললো--সত্যিই তুমি সিগারেট ছাড়তে পারবে না দিলীপদা?

জ্বলন্ত সিগারেটটা আর সিগারেটের প্যাকেটটা জানালা দিয়ে ছুঁড়ে বাইরে ফেলে দিল দিলীপ।

শোভা—আমার উপর রাগ করো না। যদি অন্যায় কিছু বলে থাকি, তবে আমায় মাপ করো।

দিলীপ--না, কোন অন্যায় হয়নি। আমি কাল কসাইপাড়ায় মসজিদের সামনে একা দাঁড়িয়ে মিছিল পার করবো।

শোভার মুখ আশঙ্কায় কালো হয়ে এল—এরকম করো না দিলীপদা।

--ভয় নেই। তুমিও আমার সঙ্গে থেকো শোভা।

শোভার মুখ আবার উজ্জ্বল হয়ে ওঠে।

মিলিটারী পুলিশের ট্রাকগুলি বৃথাই সিন্দুক ভরা বুলেটের বোঝা নিয়ে পথে পথে ঘুরে বেড়ালো। পেট্রল পুড়লো শুধু শুধু। কোতোয়ালী কর্তাদের তোড়াজোড় এবারের শোভাযাত্রায় নতুন একটা সঙের মতো মনে হলো। মসজিদের সিঁড়িতে পাশাপাশি বসেছিল দিলীপ আর শোভা। মুসলমান ছাত্রেরা এসে মাঝে মাঝে হেসে গল্প করে যাচ্ছিল। কাতার বেঁধে মুসলমান জনতা রামনবমীর শোভাযাত্রা দেখলো। শোভাযাত্রার আগে আগে লাঠিধারী পুলিশগুলি বেকুবের মতো মাথা নীচু করে হাসছিল।

*বেতারের অপারেটর দিলীপের হাতে একটা নোটিশ গুঁজে দিয়ে গেল।* আর নাহি দূর। একটি সুকোমল সবুজ রেজাই দিয়ে ঢাকা আকা-খেল প্রান্তর। ঠাসা গমের ক্ষেত। মাঝে মাঝে এক একটা বুড়ো দেওদারের মাথায় তখনো লম্বা লম্বা কুয়াশার জট ঝুলছে।

বাইরের ঘরে বাবার সঙ্গে নন্দী সাহেবের আলাপের হর্ষ ও উচ্ছ্বাস শোনা যায়। ডোরাও নিশ্চয় এসেছে—ওর চুলের ক্রীমের মৃদু সুগন্ধ ভেসে আসছে।

ওঁরা এসেছেন অভিনন্দন জানাতে। দিলীপের চাকরির কথাটা শুনেছেন। আজ পর্যন্ত কোন বাঙালীকে যে সুযোগ দেওয়া হয়নি, দিলীপ তা পেয়েছে। এক অভাবিত গৌরবে আজ দিলীপের কুলং পবিত্রং জননী কৃতার্থা। ফৌজী কৌলিন্যের ফুলের মুকুটটি যে বিমানসেনা দিলীপ, আজ সেই সেরা পদ ও পংক্তির সম্মান গ্রহণ করতে আহ্বান-লিপি পেয়েছে। শীঘ্রই পেশোয়ার গিয়ে ট্রেনিংয়ের জন্য কাজে যোগ দিতে হবে।

প্রফেসর আর্থার সিংহ অসুখে পড়ে ছুটি নিয়ে দেশে চলে গেছে। তাই ডোরা নন্দী এখনও সিংহ হয়নি।

—সুপ্রভাত!

অপ্রতিভভাবে হেসে ডোরা দিলীপের পড়ার ঘরে এসে ঢুকলো। ঠিক আগের মতো মুখ ভরে হাসির ঝলক ফুটিয়ে তুলতে পারছে না ডোরা। চেষ্টা করলেও দ্বিধায় জড়িয়ে যায়।

—কেমন আছেন?

দিলীপের প্রশ্নে আবও লজ্জিত হয়ে পড়লো ডোরা। বললো—এবার একেবারে মাটি ছেড়ে আকাশে উঠে গেলেন ; ঘাসের ফুলকে কি আর চিনতে পারবেন?

—মাটির ঢেলা আকাশে উঠলে ঝুপ্ করে মাটিতেই পড়ে যায়।

—না-ও পড়তে পারেন। যদি আকাশকুসুম হয়ে যান?

দিলীপ মুগ্ধ হয়ে দেখছিল। সেই প্রথম জীবনের স্বপ্নে দেখা মাটির কোহিনূর আজ ঘাসের ফুলের মতো সুলভ হয়ে গেছে।

ডোরা বললো--আমার একটা অনুরোধ আছে দিলীপবাবু।

দিলীপ—বলুন।

--দূরে গিয়েই একেবারে পর হয়ে যাবেন না? অন্তত সপ্তাহে একটিবার করে যাতে আপনার খবর পাই তার ব্যবস্থা করবেন। ভুলবেন না, আমি কিন্তু আশা করে থাকবো।

—সত্যি আশা করে থাকবে তুমি?

—হ্যাঁ দিলীপ।

--তুমি এতদিন এই আশার কথা আমাকে বলনি কেন ডোরা? তাহলে আমি হয়তো এ কাজটা নিতাম না। অবশ্য, এখনো নেব কিনা ঠিক নেই।

—ভুল করো না দিলীপ। তোমার জীবনের উন্নতির পথে আমি কোন বাধা দিতে চাই না, তাতে আমার যত দুঃখই হোক না কেন, সব সইতে পারবো। জানি, একদিন তোমায় ফিরে পাব।

স্কোয়াড্রন ক্রমেই ওপরে উঠছে—রাবণের সিঁড়ির মতো যেন ঔদ্ধত্যে স্বর্গের দিকে মাথা ফুঁড়ে চলেছে। হিমাক্ত বাতাসের জীব যেন ছুরির মতো গায়ের চামড়া ছুলে ফেলবে। একটা কাঁপুনির বেগ পুরু ফ্লানেলের কিট ভেদ করে দিলীপের হাড়ে গিয়ে বিধঁছে। মাথাটা রিমঝিম করতে লাগলো। বমির তোড় এল গলা ঠেলে। অসাড় নাকের নালী দিয়ে অঝোরে জল গড়িয়ে পড়তে লাগলো। অক্সিজেনের মুখোশটা চাপিয়ে কোন মতে সুস্থির হয়ে নিল দিলীপ।

শোভার জন্য দুঃখ হয়, রাগও হয়। কিরকম যেন ওর প্রকৃতি। দাদা রমেশের দেশ-জাতি-সমাজ-স্বাধীনতার কতগুলি বুলি শিখে তোতাপাখির মতো শুধু আওড়ায়।

সুজাবাগের কে না শুনে খুশী হয়েছে? প্রত্যেক বাঙালীই শুনে বোধহয় খুশী হবে—দিলীপ দত্ত যোদ্ধা হয়েছে। এমন বুকের ছাতি, এমন নির্ভীক দুঃসাহসী ছেলে, ওকি কলম পিষে পিষে জীবনটা ব্যর্থ করে দেবে? যোগ্য কাজই পেয়েছে দিলীপ।

এতদিন পরে অনেকে হাঁফ ছেড়ে বাঁচে। ব্যর্থ হয়ে যাচ্ছিল ছেলেটা। পাঁচু ডাক্তারের সেই তোখড় মেয়েটার পাল্লায় পড়ে স্রেফ ভোঁতা হয়ে যাচ্ছিল। ঐ মেয়েটারই নাম শোভা—এক নম্বরের স্বরাজওয়ালী। ভাই-বোনে'মিলে শুধু গান্ধী গান্ধী করে। পাঁচু ডাক্তারের পসার তো জানা আছে—ফুটো স্টেথিস্কোপ। দেনার দায়ে ভিটে বিকোতে বসেছে। মেয়েটাকে যদি দিলীপের মতো ছেলের কাছে গছিয়ে দিতে পারে—তবে আর ভাবনা কি? ভাউচারে হাতী কেনা হয়ে গেল।

ডোরার সঙ্গে দেখা হবার পরেই শোভা উপস্থিত। দিলীপ বেড়াতে যাবার জন্য সবে সাজ সেরে গ্যারেজের দিকে চলেছে—আজ টু-সীটার নিয়ে বার হবে। আজকের সাজটার মধ্যেও নিদারুণ এক ব্যতিক্রম। সন্ধে হতেই ট্রাই-কলার-ট্রাউজারে একটি আধ-ময়লা বৈলাতিক সন্ধ্যাতারার মতো আবার বহুদিন পরে নতুন করে চমকে উঠেছে দিলীপ।

শোভা বুঝে বুঝে এই অসময়েই এসে দাঁড়িয়েছে, যেন পথ রুখে।

—তোমার চিঠি পেয়ে আসছি, অবশ্য আসতে লেখনি। কিন্তু ক্ষমা চেয়েছ কেন? লিখেছ, ভাগ্য তোমাকে ভিন্ন পথে টেনে নিয়ে চললো, সেই চরম দণ্ড বরণ করে নিয়েছ—তবু আমাদের ভালবাসার স্মৃতি চিরন্তন হয়ে থাকবে...। বেশ সুন্দর লেখাটা।

দিলীপ--তুমি ভুল বুঝে ঠাট্টা করেছো, কিংবা আমাকে মিথ্যাবাদী মনে করে...

কথাগুলি তোতাপাখির মতো শোনালো। যেন একটা আত্মগ্লানির লাঞ্ছনাকে জোর করে এড়িয়ে যাবার জন্য ফাঁক খুঁজছে দিলীপ।

শোভা--আজ সুজাবাগের কাক-কোকিলও জানে তোমার সঙ্গে আমার নাকি প্রেম হয়েছে।

--তাদের এই জানা তো মিথ্যে নয় শোভা।

--বেশ তো, এখন তারা যদি কেউ তোমায় জিজ্ঞাসা করে যে, সেই প্রেমযমুনা এক লম্ফে ডিঙিয়ে তুমি চললে কোথায়?

--বলবো, জীবনে একটা কঠোর পরীক্ষার সামনে এসে দাঁড়িয়েছি, তাই এই বিচ্ছেদ মেনে নিতে হলো।

--বাপরে বাপ্। পরীক্ষা? তার ওপর কঠোর? সোজা কথায় যাকে বলে, একটা চাকরি পেয়েছ মাত্র। বাঙালীর ভীরুতার অপবাদ ঘোচাবে, মিছে কেন এত সব বড় বড় কথা বলছো দিলীপদা? বল, তোমার নিজের অপবাদ ঘুচবে, তুমি নিজে বীর হবে, যোদ্ধা হবে। তাই দিয়ে বাঙালীর বীরত্ব বোঝায় না।

--কেন বোঝায় না?

--যেমন তুমি মোটর গাড়িতে বেড়াও মানে বাঙালী জাতির মোটর গাড়িতে বেড়ানো বোঝায় না।

--আমার একটা খুব সোজা কথার উত্তর দেবে শোভা? সত্যিই কি বিশ্বাস কর তুমি, চরকায় সূতা কেটে স্বরাজ পাওয়া যাবে?

--মেনে নিচ্ছি পাওয়া যাবে না। এবার তুমিই বল, কি করে পাওয়া যাবে।

--যুদ্ধ করেই পেতে হবে, পৃথিবীর আর পাঁচটা পরাধীন জাত যে ভাবে লড়াই করে স্বাধীনতা পেয়েছে, সেই ভাবে।

--তাও মেনে নিলাম।

--তাই বাঙালীকে শুধু কলমবাগীশ কেরানী হয়ে থাকলে চলবে না। যুদ্ধবিদ্যা শিখতে হবে।

--অন্য সময় হলে তোমার মতো লোকের মুখে একথা শুনলে রসিকতা মনে করে হাসতাম। কিন্তু আজ সত্যিই দুঃখ হচ্ছে। যুদ্ধে চাকরি করা আর যুদ্ধবিদ্যা শেখা কি একই ব্যাপার দিলীপদা? এই তত্ত্বটা কি তোমাকে বুঝিয়ে বলার দরকার আছে? তুমি তোমার মনকেই প্রশ্ন করে দেখ একবার।

সুবিজ্ঞ আচার্যার মতো শোভা উপদেশ শুনিয়ে যাচ্ছে। দিলীপের মনের তারগুলি ক্রমেই বিরক্তিতে মোচড় দিয়ে কড়া হয়ে উঠতে লাগলো। বললো--তুমি কোন নতুন কথা শোনাচ্ছ না শোভা, তোমারই মতো গোঁড়া ঠাকুরমায়েরা এই যুক্তি দিয়েই হিন্দু ছেলের সমুদ্রযাত্রাকে পাপ মনে করতেন। সব বিদ্যারই অধিকারী হতে হলে আগে ছাত্র হতে হয়। ছাত্র হওয়াকে চাকরি করা বলে না।

শোভাকে এতক্ষণ সত্যিই যেন আততায়িনীর মতো দেখাচ্ছিল। দিলীপের বিরক্তিভরা উত্তর শুনে চোখ নামিয়ে নিল। না, আজ আর দাবী করে বলবার কিছু নেই। চুপ করে হেঁট মুখে দাঁড়িয়ে রইলো শোভা। দিলীপের মনে হলো, বড় বেশি কালো দেখাচ্ছে শোভাকে। বোধহয় এত ঘামিয়েছে আর হাঁপাচ্ছে তাই। মমতা হয়, কেন এরা মানুষকে শুধু পেছনে টেনে রাখতে চায়। জানে না, তাতে কোন ফল হয় না। দিলীপ একটু অনুনয় করে বললো--দুঃখ করো না শোভা।

শোভা--যুদ্ধ শিখতে হলে মানুষ মারতে হয়, সেটা জান তো?

দিলীপ--শত্রুকে মারতে হয়।

--তুমি শত্রুকে চেন?

—চেনবার কোন প্রয়োজন হয় না।

—আমাকে জব্দ করার জন্য গায়ের জোরে কিছু বলো না দিলীপদা। আমার কথার উত্তর দাও।

—না, উত্তর দেবার কিছু নেই।

দিলীপের কথাগুলি ক্রমেই রুক্ষ হয়ে উঠছে, পালাবার পথ না পেলে বেড়াল যেমন রুষ্ট হয়ে ওঠে। শোভাও তেমনি টিট মেয়ে, সব অপমান সহ্য করে আজ যেন একটা হেস্তনেস্ত করার জন্যই সে এসেছে। বললো—তুমি এই চাকরি নিও না। তুমি নিজেই বুঝতে পারছ না যে, তোমার দ্বারা এসব কাজ হতে পারে না।

—কেন?

—দশজনের বাহবা আর হাততালির উস্কানিতে দাঙ্গা করতে গিয়েছিলে, ভুল বুঝতে পেরেছিলে। এবারও হাততালির তারিফ পেয়ে যোদ্ধা হতে চলেছ।

দিলীপ শোভার কাছে এগিয়ে এসে সান্ত্বনার সুরে বললো—আজ অন্য কথা কি আর বলবার কিছু নেই শোভা? শুধু আমার চাকরিটা নিয়েই তোমার দুঃখ? আমি চলে যাব, শুধু এই কথাটা ভেবে তোমার কি...।

শোভা এইবার হেসে ফেললো—সে দোহাই দেবার পথ বন্ধ করে দিয়েছে ডোরা। থাক্, সে সব কথা।

একটি কথার আঘাতে দিলীপের সব মুখর চপলতা স্তব্ধ হয়ে গেল। কিছু একটা বলবার জন্য বৃথা চেষ্টা করে চুপ করে দাঁড়িয়ে রইল শুধু।

শোভা—এইবার আমি যাই। অনেক সময় নষ্ট করলাম।

থার্মোমিটারের পারা শূন্য-সেন্টিগ্রেড-এর নীচে বিশ ডিগ্রী নেমে গেছে। সময়ের প্রবাহ যেন ক্রমেই সঙ্কুচিত হয়ে এক চরম লুপ্তির দিকে এগিয়ে চলেছে। বিমানবহরের সেই একটানা সরোষ গুঞ্জন আর নেই। অদ্ভুত এক শব্দের উৎসবে মহাব্যোম স্পন্দিত হচ্ছে, যেন গান গাইছে একটা বিদেহী পরমাণুর জগৎ। আলোক ও শব্দের গুঁড়ো ছড়ানো এই বায়ুর দেশে পৃথিবীর জ্ঞানবুদ্ধি অসহায় হয়ে পড়ে। দিলীপ দত্ত বিস্ময়ে অভিভূত হয়ে তাকিয়ে থাকে। বিজ্ঞানী হওয়া উচিত ছিল তার, তবেই না এই পদার্থ-প্রপঞ্চের কিছু রহস্য লুঠ করে নিয়ে যেতে পারতো। যদি এখানে কেউ আসে, সে যেন এই অগোচরের অহঙ্কার ভেঙে এক মুঠো আলোক-কণিকা বন্দী করে নিয়ে যায়। মাটির দুনিয়ার মান রাখতে হলে তার চেয়ে বড় কাজ আর কিছু নেই।

ডোরাকে এইসব কথা লিখতে হবে। কিন্তু সে কি খুশী হবে? খুশী হতো যে সে আজ তার পথ থেকে সরে গেছে। বোধহয় এখন বিলিতি-কাপড়ের দোকানে পিকেটিং করছে। হয়তো ছ'মাস জেলও হয়ে গেছে।

স্কোয়াড্রন বধ্যভূমির ওপর পৌঁছে গেছে। নীচে ওয়াজিরিস্তানের বিচিত্র প্রান্তর—ছোট ছোট গ্রাম ক্ষেত আর বাগিচা। পাহাড়ের ঢালুতে ভেড়া চড়ছে। বেশীক্ষণ তাকিয়ে থাকলে মনে একটা আবেশ আসে। শিল্পী হয়ে ছবি এঁকে নিয়ে যেতে ইচ্ছে করে। বিশ্বাস হয় না পৃথিবীতে ধুলো আছে, কাঁটা আছে, বিষ আছে। সব মিথ্যা অপবাদ বলে মনে হয়। মাটির পৃথিবীর এই রূপ মানুষেরা জানে না। তাই তারা স্বর্গ কামনা করে। শিল্পী হওয়া উচিত ছিল দিলীপের।

একটা বাজার। তাজটুপি আর পাগড়িবাঁধা শত শত মাথা কিলবিল করছে। বাজারের পাশে খাড়া পাহাড়টার মাথায় একটা জীর্ণ বৌদ্ধ স্তূপ। পাথরের গায়ে ঘুলঘুলির মতো কতগুলি গুম্ফা, কতগুলি কালো চোখের কোটর যেন আকস্মিক দুঃস্বপ্নে বিক্ষত হয়ে রয়েছে।

ভারতবর্ষের কোন্ ছাত্র না ইতিহাস পড়েছে? মীরাগ্রাম থেকে তক্ষশীলা—তক্ষশীলা

থেকে পুরুষপুর—পুরুষপুর থেকে রাজগৃহ। এই সেই পুরাতন হৃদয়ের পথ আজও পড়ে রয়েছে—অবহেলা ও অপরিচয়ের কাঁটায় ঢাকা। সেই যুগ-যুগের কুটুম্বিতার সুখস্মৃতি যেন বিষণ্ন বেদনায় পাহাড়টার মাথায় ভেঙে পড়ে আছে। আজ কিন্তু সেই...।

দিলীপের হঠাৎ মনে পড়ে যায়—রসিদ খলিফার মামাবাড়ি এই দেশে।

রসিদ খলিফা। দিলীপের ঠাকুরদার আমলের দরজি। আজও সে বেঁচে আছে। সাদা শনের মতো ফুরফুরে তার দাড়ি, পাকা ডালিমের মতো গায়ের রঙ। ছেলেবেলায় পূজোর সময় জামা সেলাই নিয়ে রসিদের সঙ্গে দিলীপের প্রতি বছর একটা সংঘর্ষ বাধতো। জামার ছাঁট মোটে পছন্দসই হতো না দিলীপের। বুড়ো রসিদকে খিমচে চড়ঘুঁষি মেরে নাজেহাল করতো দিলীপ। তারপর দেয়ালীর সময়, লেপ সেলাই করতে আসতো রসিদ। দিলীপ বসে বসে রসিদের কাছে গল্প শুনতো—রসিদের মামাবাড়ি ওয়াজিরিস্তানের গল্প।

শত্রুপুরী নয়, সেই রূপকথার দেশ আজ তার পায়ের নীচে। রাবণের সিঁড়ির শেষ ধাপে উঠে দিলীপ ফ্যালফ্যাল করে তাকিয়ে দেখছে সেই দেশ। কখন আবার বৈদ্যুতিক ঘণ্টি বেজেছে, কাজের অর্ডার এসেছে, দিলীপ কিছুই জানে না। ঠাণ্ডা আয়নার মতো চোখ দুটোতে শুধু নীচের পৃথিবীর প্রতিচ্ছবি চিক্‌চিক্ করছে। বোমা পড়ছে—এক একটি বিস্ফোরণের এক একটি প্রকাণ্ড ধোঁয়ার গোলাপ হঠাৎ পাঁপড়ি মেলে উঠছে। বাজারটা আর নেই। শুকনো পাতার মতো কতগুলি নিরুপায় ভূচর প্রাণ এক ঝড়ের ঝাপ্টায় ছিট্‌কে পড়ছে চারদিকে।

দিলীপের সহকর্মী দুজন উৎসাহের সঙ্গে কাজ করে চলেছে। ওদের চোখে মুখে কী অকপট সংহারের আনন্দ। শুধু দিলীপের অন্তরাত্মা যেন ধরা-পড়া চোরের মতো আসরের এক কোণে মাথা গুঁজে পড়ে রইল।

শুধু মনে পড়ে—রসিদ খলিফার মামাবাড়ি। হিমে নয়, বৈরাগ্যে নয়, নিতান্ত এক পার্থিব মমতার আবেশে দিলীপের সংবিৎ অসাড় হয়ে রইল। নীচে যে জীবনের সুখদুঃখের নর্তন চলেছে, সে নিজেই যে তার একটি ঊর্ধ্বোৎক্ষিপ্ত জীবাণু। সেখানে রসিদ খলিফার মামার বাড়ি—মৃত্যুর ঢিল ছুঁড়ে মারতে হাত ওঠে না। একেই বলে ভীরু কাপুরুষ, একেবারে হৃদয় তাপের ভাপে ভরা ফানুস।

বোম্বারের দল ঘাঁটিতে ফিরে এসেছে। বিমানের ভেতর থেকে মূর্ছাহত দিলীপ দত্তকে বের করে একটা স্ট্রেচারের ওপর শুইয়ে রাখা হয়েছে। ধরাচুড়া ছেড়ে কয়েকটি গগনবিহারী চণ্ডা চণ্ডা ডার্বিশায়ার দুলাল চায়ের বাটি হাতে নিয়ে আরামে চুমুক দিচ্ছে। দিলীপের দিকে তাকিয়ে হাসছে।

ঠিক মূর্ছা নয়, চোখ মেলে তাকাতেই পারছিল না দিলীপ। অভিযান এখনও শেষ হয়নি, আরো পথ বাকী আছে। এখান থেকে হাসপাতাল, তারপর হেড কোয়ার্টারে চালান, তারপর তদন্ত। তদন্তের শেষে বরখাস্ত। একটি মেকি বীর্যবন্তের কুশপুত্তলিকা আবার চুপি চুপি হাওড়া এক্সপ্রেসে চড়ে বসবে। আবার সুজাবাগ স্টেশনের প্ল্যাটফর্ম। টেলিগ্রাম পেয়ে বাবার আর্দালি আর টু-সীটার এসে অপেক্ষায় বসে থাকবে।

ডোরা আসবে, নন্দীসাহেবও বোধহয়। কতক্ষণ দাঁড়িয়ে থাকবে ডোরা ফুলের তোড়া হাতে নিয়ে? কতক্ষণ তার সুন্দর ঠোঁট দুটিতে হাসি ফুটে থাকবে? এক মিনিট দু'মিনিট...পাঁচ মিনিট। তারপর আর বুঝতে বাকী থাকবে না।

দিলীপের মুখের দিকে তাকিয়ে ডোরার হাত কাঁপতে থাকবে। সেই ধিক্কারে ফুলের তোড়া লুটিয়ে পড়বে প্ল্যাটফর্মের কাঁকরের ওপর। ফুলের তোড়াটা হাত তুলে দিলীপ নিতেও পারবে না, মাটি থেকে তুলে ফিরিয়ে দিতেও পারবে না। শুধু নিঃশব্দে মাথা নীচু করে দাঁড়িয়ে থাকবে দিলীপ।

# মিথ্যা মা

ঠাকুরপুরের রাজবাড়ি, অর্থাৎ সেই বিখ্যাত ঠাকুরপুর জমিদারীর তিনআনি শরিক অজিত রায়চৌধুরীর বাড়ি। রাজবাড়ি নামটা এখন প্রায় অচল হয়ে এসেছে। আর ক'দিন পরে হয়ত একেবারে লুপ্ত হয়েই যাবে। শুধু আশেপাশের দু'চার গ্রামের অতিবৃদ্ধ এবং চাষাভূষা মানুষ ছাড়া আজ আর কেউ ঐ বাড়িকে রাজবাড়ি বলে না।

সদর শহরের মধ্যে নয়, একটু দূরে, শহুরে জীবন এবং গেঁয়ো জীবনের মাঝামাঝি অবস্থার মধ্যে দাঁড়িয়ে আছে তিনপুরুষ আগের এই রাজবাড়ি। সদরের আদালতে ওকালতি করেন অজিত রায়চৌধুরী। প্রবীণ উকীল অজিতবাবুর পশারও এতদিনে বেশ প্রবীণ হয়ে উঠেছে। রাজবাড়ি নামটা ক্রমে ক্রমে জীর্ণ হয়ে উঠতেই উকীলবাড়ি নামটা বেশ প্রবল ও মুখর হয়ে উঠছিল, এবং এই নামটাই পাকা হয়ে যেত নিশ্চয়, কিন্তু হতে পারেনি। ঠাকুরপুরের ছেলেমেয়েদের ভাষায় নতুন একটা আখ্যা সবচেয়ে বেশি মুখর হয়ে পুরনো নামগুলিকে চাপা দিয়ে একেবারে নীরব করে দিয়েছে। ঐ নাম এখন জয়া-মায়ের বাড়ি।

এই বাড়ির বড় ছেলে মানিক, অজিতবাবুর ছেলে নয়। মানিক হলো অজিতবাবুর স্ত্রী জয়া দেবীর বড়দির সেজ ছেলে। মানিকের মুখের ভাষাটাই শেষ পর্যন্ত জয়ী হয়েছে। জয়া মাসীমাকে জয়া-মা বলে ডাকে মানিক। তাই ঠাকুরপুরের সব ছেলেমেয়ের কাছে, এবং সদরের কাছে এই বাড়ি জয়া-মায়ের বাড়ি  হয়ে গিয়েছে। কে না চেনে মানিককে? অতি ভাল ছাত্র এবং খেলতে পারেও কত ভাল, সেই মানিক তার যে জয়া-মায়ের বাড়িতে থাকে, সেই জয়া-মায়ের নামের গৌরবই আজ প্রাচীন রাজবাড়ি আর কিছুকালের উকীলবাড়ি নামের গৌরব ছাপিয়ে গিয়েছে।

জয়া-মায়ের নামে যে-সব গল্প আর সংবাদ আজ প্রায় বাইশ বছর ধরে ঠাকুরপুরে. আশেপাশের গাঁয়ে, আর সদর শহরেরও মনে মনে স্মৃতি হয়ে রয়েছে, সেই সব গল্প আর সংবাদের গৌরবই জয়ী হয়েছে বলা যায়। সে এক আশ্চর্য মনের ইতিহাস। পরের ছেলেকে সত্যিই খাঁটি মায়ের-মন দিয়ে নিজেরই সন্তানের মতো আপন করে নিতে পেরেছে, এমনই এক নারী জীবনের আগ্রহের ইতিহাস।

এই বাড়িতে যেদিন বধূবেশে প্রথম এসেছিলেন জয়া দেবী, সেই দিনটি হলো আজ থেকে ত্রিশ বছরের বেশি অতীতের একটি দিন। শান্তি ছিল, আনন্দও ছিল, কিন্তু একটি শূন্যতাও যেন অদেখা স্বপ্নের মতো এই বাড়ির জীবনের সব চঞ্চলতার মধ্যে মুখ লুকিয়ে থাকতো। আত্মীয়-স্বজনেরা চিন্তান্বিত হয়েছিলেন, এবং অজিতবাবুও মাঝে মাঝে কি-যেন ভাবতেন। বছরের পর বছর পার হয়, তবু কোন শিশুর কলরব জাগে না কেন এই বাড়ির বাতাসে? চিঠি-পত্রে অনেক স্বজনের কাছ থেকে অনেক উপদেশ আসতো, জয়া একটা মানত করুক। নইলে এত বড় বাড়ির এই ফাঁকা ফাঁকা আর নেড়া-নেড়া ভাব ঘুচবে না। জয়ার কোল ভরে না উঠলে এই বাড়ির বুকের শূন্যতাও ভরে উঠবে না।

অজিতবাবু গম্ভীর হয়ে কি যেন ভাবতেন, কিন্তু জয়া হেসে ফেলতেন। মানত করতে হবে কেন? দরকারই বা কি? একেবারে স্পষ্ট করে এবং অদ্ভুত ও তীব্র আগ্রহের ছোঁয়ায় যেন ছটফট করে জয়া বলে ফেলতেন একটা কথা, আর শুনে চমকে উঠতেন অজিতবাবু। জয়া বলতেন--যেখান থেকে পার একটা বাচ্চাকে নিয়ে এসে ফেলে দাও না আমার কাছে।

নীরব ও নিরুত্তর অজিতবাবুর মুখের দিকে তাকিয়ে জয়া তেমনি অতি সহজে অবাধে আর স্বচ্ছন্দে হেসে হেসে বলতেন--কোন জ্বালা-যন্ত্রণার দুর্ভোগ ভুগতে হবে না, অথচ একটা ছেলে চলে এল কোলে। এই তো ভাল।

অজিতবাবু হাসেন--তা না হয় হলো, কিন্তু...।

--কিন্তু আবার কি?

--তুমি কি সত্যিই মায়ের মন নিয়ে পরের ছেলেকে মানুষ করতে পারবে?

--কেন পারবো না?

--হয় না জয়া, তাতে পরের ছেলে শুধু মানুষ করা হয়, কিন্তু মায়ের আনন্দ পাওয়া যায় না।

জয়া বলেন--খুব হয়, খুব পাওয়া যায়।

শেষ পর্যন্ত জয়ারই এই অবাধ হাসির আগ্রহ সত্য হয়ে উঠলো, সে সত্য আজ এই বাড়ির জীবনের দিকে তাকালেই দেখতে পাওয়া যায়। দেখে মনে হয়, অজিতবাবু আর জয়াদেবী হলেন তিনটি ছেলের ও একটি মেয়ের বাপ ও মা।

বড় ছেলে মানিক হলো জয়া দেবীর বড়দির সেজ ছেলে। মেজ ছেলে তপেশ হলো জয়া দেবীর সেজ ভাসুরের ছেলে। একমাত্র মেয়ে মালতী হলো জয়া দেবীর ন'দার মেয়ে। আর সবচেয়ে ছোটটি, নিতু যার নাম, সে হলো আরও দূরসম্পর্ক এক আত্মীয়ের সংসারের এক মা-মরা ছেলে। নিতুর ভাষা অনুসারে মানিক হলো বড়দা, তপেশ মেজদা এবং মালতী হলো দিদি। বাড়ির ঝি-চাকরের কাছে অজিতবাবু আর জয়া হলেন বাবা আর মা, এবং মানিক, তপেশ, মালতী আর নিতু হলো, বড় খোকাবাবু, মেজ খোকাবাবু, দিদিমণি আর ছোট খোকাবাবু। এই পৃথিবীর নানা আঙিনা থেকে যেন এক একটি জ্যোৎস্না ছায়া আর শিশিরের কণা কুড়িয়ে নিয়ে এসে আপন সংসারের এক মায়াভরা আঙিনা তৈরি করে নিয়েছেন জয়া দেবী। আপন-পর সম্পর্কের নানা বিচিত্র আখ্যাগুলিও যেন এইখানে এসে এক নারীর স্নেহের কাছে সব ভিন্নতা হারিয়ে এক হয়ে গিয়েছে। জয়া হয়েছেন জয়া-মা। এই বাড়ির তিনটি ছেলে আর একটি মেয়ের কাছে এই জয়া-মা নামটিই মানুষের ভাষার মধ্যে সবচেয়ে মিষ্টি আর মায়াময় নাম। মানিক জানে, তপেশ জানে, মালতীও জানে যে, শুধুই মা নামে ওদের কেউ একজন আছেন, দূরেই আছেন, এবং চিরকাল দূরেই থাকবেন। তাঁরা আসেন মাঝে মাঝে, তাঁদের দেখতেও পাওয়া যায়। কিন্তু ঐ পর্যন্ত, তার বেশি কিছু নয়। জয়া-মার চেয়ে এরা বেশি আপন-জন নয়, হতেই পারে না। তপেশের আপন মা একবার অনেক চেষ্টা করেছিলেন, পূজার সময় তপেশকে ক'দিনের জন্য নিয়ে যেতে। তপেশই গোঁ ধরে বসে রইল। পরের বাড়ি গিয়ে থাকতে ওর একটুও ইচ্ছে করে না।

মা না হয়েও এত বড় মায়ের-মনের গৌরব লাভ করেছে, এমন ব্যাপার কোথাও দেখা যায় না। প্রতিবেশীরা তাই বলে থাকেন। জয়ার নাম করতে বেশ একটু শ্রদ্ধাই অনুভব করেন ঠাকুরপুরের অনেক সত্যিকারের মা।

এপাড়া আর ওপাড়া, অনেক বাড়িতেই অনেক সময় আলোচনা হয়। বিনোদের মা বলেন--এর মধ্যে একটা কথা আছে, যা তোমরা কখনো ভেবে দেখনি।

সুধার মা বলেন--কি?

--আগের জন্মে জয়া সত্যিই ওদের মা ছিল, নইলে পরের ছেলের জন্য এতটা কেউ করতে পারে না। মায়ের-মন কি এমনিতেই হয় ভাই!

এই সব আলোচনার কিছু কিছু কলরব মাঝে মাঝে জয়া দেবীর কানেও আসে। শুনে জয়া দেবীর মনের ভিতরটাও যেন কেমন করে ওঠে। অদ্ভুত এক বিশ্বাসের বিস্ময় যেন বুকের ভিতর তৃপ্তি ছড়াতে থাকে। সত্যিই কি মানিকটা, তপেশটা, মালতীটা আর নিতুটা আগের জন্মে তাঁরই কোলে প্রথম দেখা দিয়েছিল? তাই নিশ্চয়! হয়ত সেই আগের জন্মে ওদের পুরো আদর করতে পারেননি জয়া দেবী। তাই অদৃষ্ট আজ এই জন্মে ওদের আবার জয়া দেবীর কাছে এনে ফেলেছে। আশ্চর্য হয়ে ভাবেন জয়া দেবী, সত্যিই তো বড়দি আজ

ছ'মাসের মধ্যেও চিঠি দিয়ে একবার খোঁজ নিলেন না কেমন আছে মানিকটা। ও তো বড়দির আপন ছেলে।

যাক্ গিয়ে, ওসব প্রশ্ন এখন আর জয়া দেবীর চিন্তারই প্রশ্ন নয়। দুপুরের রোদে ঝলসানো আঙিনার দিকে তাকিয়ে, বাড়ির ভিতরের বারান্দায় পাতা মাদুরের উপরে বসে জয়া দেবী চশমা-চোখে পড়ছিলেন কতগুলি চিঠি। মানিকের বিয়ের জন্য পাত্রীর পরিচয় নিয়ে এসেছে অনেকগুলি চিঠি। বড় ছেলের বিয়ে, এই বাড়ির বউ হয়ে আসবে যে মেয়ে, সে মেয়ে যেমন-তেমন হলে চলবে না। বড়দি একটি পাত্রীর খোঁজ জানিয়েছেন। চিঠি পড়ে খুব ক্ষুণ্ণ হলেন জয়া দেবী। নিতান্তই বাজে একটা সম্বন্ধ। বড়দি কি বুঝবেন ছাই, মানিকের সঙ্গে কেমন মেয়েকে মানাবে ভাল? বড়দি শুধু নামেই মা।

—মা, ওগো মা।

অদ্ভুত একটা ডাক। বাড়ির বাইরের বারান্দার দিক থেকে ভেসে আসছে এই আহ্বানের স্বর। ভিখিরীর গলার স্বর তো এরকম নয়। যেন অনেকদিন পরে দূর থেকে ঘরে এসে ব্যস্তভাবে কেউ তার মাকে ডাকছে—মা, ওগো মা!

মাদুর ছেড়ে উঠে দাঁড়ালেন জয়া দেবী। ধীরে ধীরে হেঁটে এসে বাইরের বারান্দার উপর দাঁড়ালেন। দেখে আশ্চর্য হলেন। সত্যিই ভিক্ষুক-টিক্ষুক নয়—বছর পঁচিশ-ছাব্বিশ হবে, মানিকের চেয়ে কিছু বড়, রোগা চেহারার একটা লোক বারান্দার সিঁড়ির শেষ ধাপে দাঁড়িয়ে রয়েছে। নোংরা একটা গেঞ্জি গায়ে, ছেঁড়া জুতো, একটা খাটো বহরের কোরা ধুতি। অসুখে ভোগা চেহারা নয়, মনে হয় উপোসী চেহারা। লোকটার চোখ দুটো বেশ ডাগর, নাকটাও বেশ টিকালো। রুক্ষ-সূক্ষ চুলে লম্বা একটি তেড়ি এলেমেলো হয়ে রয়েছে।

জয়া বলেন—কে গো তুমি?

লোকটা বলে—আমি তোমাকে এতদিনে চিনতে পেরেছি মা, কিন্তু তুমি আমাকে দেখেও চিনতে পারছো না।

লোকটার দুই চোখ ছলছল করে উঠলো। জয়া বলেন—কি চাও বলো?

লোকটা হাঁউ-মাউ করে কেঁদে ওঠে—আপন মা'র কাছে মানুষ যা চায়, তাই চাই, আর কিছু চাই না।

জয়া—তার মানে?

লোকটা বলে—স্নেহ চাই মা।

অস্বস্তি বোধ করেন জয়া দেবী—তুমি কে?

—নদীর ওপারে পলাশপুরের করুণা কালীর কাছে পনের দিন ধরনা দিয়েছিলুম মা। এক ফোঁটা জলও মুখে দিইনি, পনেরটি দিন আর পনেরটি রাত্রি করুণা কালীর পায়ের কাছে পড়েছিলুম। শেষে স্বপ্নে দেখা দিলেন করুণা কালী আর বললেন...। লোকটা হঠাৎ চুপ করে গেল।

জয়া দেবী—চুপ করলে কেন? বল।

—করুণা কালী বললেন, যা তোর আগের জন্মের মায়ের কাছে যা, তোর সব দুঃখু ঘুচে যাবে।

লোকটা কয়েকটা সিঁড়ি উপরে উঠে এসে বলে—করুণা কালী বললেন, ঠাকুরপুরের রাজবাড়ির মা হলেন তোর আগের জন্মের মা। তাই তো ছুটে এলেম মা, মাগো।

চেঁচিয়ে ছটফট করে জয়া দেবীকে প্রণাম করার জন্য সিঁড়ি ধরে উপরের বারান্দার দিকে এগিয়ে আসতে থাকে লোকটা।

জয়া বলেন—থাম, বসো। ওসব কথা আমি বিশ্বাস করি না।

লোকটা ধপ্ করে বসে পড়ে। বিশ্বাস করতেই হবে মা।

জয়া দেবী হেসে বলেন—বিশ্বাস করি আর নাই করি, তুমি কি চাও বলো।

লোকটা কাপড়ের খুঁট দিয়ে চোখ মোছে এবং অভিমানের স্বরে বলে ওঠে—কিছু চাই না।

চুপ করে অনেকক্ষণ ধরে এই অদ্ভুত আবির্ভাবের রহস্যের দিকে তাকিয়ে থাকেন জয়া দেবী। এত কাঁদে কেন লোকটা? কেন এত অভিমান? পনেরটা দিন কিছু খায়নি। মাথা খারাপ হয়েছে বোধহয় ; তবু তো মানুষ। ভুল স্বপ্ন দেখে আবোলতাবোল বকছে, কিন্তু কি দুর্ভাগ্য, একটা মিথ্যে স্বপ্নের জন্য কত কষ্ট পাচ্ছে ছেলেটা।

জয়া দেবী বলেন—কিছু খাবে?

—হ্যাঁ।

থালায় ভরে মিষ্টি আনেন জয়া দেবী। মিষ্টিগুলি খেয়ে নিয়ে ঢকঢক করে জল খায় লোকটা। হঠাৎ বলে—এবার যাই মা।

জয়া বলেন—বসো।

একটা নতুন ধুতি, মানিকের জন্য কেনা, এক জোড়া নতুন চটি আর একটা সিল্কের কামিজ নিয়ে আসেন জয়া। লোকটা ব্যস্তভাবে নতুন সাজ গায়ে চড়িয়ে আবার চুপ করে অন্যমনা হয়ে অন্য দিকে তাকিয়ে থাকে।

কিন্তু চলে যায় না লোকটা। এবং আরও অদ্ভুত, জয়া দেবীও লোকটাকে চলে যাবার জন্য বলতে পারে না। হয়ত পাগল, হয়ত একটা স্বপ্ন দেখেছে ছেলেটা, কিন্তু সেই স্বপ্নটাকে মিথ্যে মনে করবার কি আছে? আগের জন্মে একটা মায়ের কোলেই তো এসেছিল ছেলেটা, সে মা পৃথিবীতে এখন থাকতেও তো পারে।

জয়া বলেন—আজ যাও তুমি।

উদাসভাবে বলে লোকটা—যদি কয়েকটা টাকা দাও মা।

—কেন?

—কেন আবার কি? আমি তোমার ছেলে, টাকা চাইছি তোমার কাছে, দিতে হবে—রাগ করে চেঁচিয়ে আবার কেঁদে ফেলে লোকটা।

জয়া দেবী আর দেরী করেন না। তার মনের ভিতরটা যেন একটা মূর্খ বিশ্বাসের বেদনায় ফুঁপিয়ে উঠছে। এক্ষুনি বিদায় করে দেওয়া ভাল। দশ টাকা লোকটার হাতে তুলে দিয়ে জয়া বলেন—এবার যাও, আর বিরক্ত করো না।

লোকটা প্রসন্নভাবে অথচ তেমনি করুণ ও ছলছল চোখ নিয়ে এগিয়ে আসতে থাকে। বোধহয় আগের জন্মের মাকে প্রণাম করতে চায়।

হঠাৎ একটা কঠোর গর্জনের আঘাতে চমকে ওঠে দুপুরের নীরবতা। ফটক পার হয়ে সিঁড়ির কাছে এসে দাঁড়িয়েছেন চন্দননগরের ধীরেন ঠাকুরপো—এ বেটা, এ বেটা এখানে কেন, অ্যাঁ?

তার পরেই এসে দাঁড়ায় শ্রীরামপুরের প্রতুল—এ কি, এ বেটা এখানে কি চাইছে বড়দি?

জয়া বলেন—ওকে চেনো নাকি তোমরা?

প্রতুল বলে—চিনি বইকি, এটা একটা মহাপুরুষ।

জয়া দেবীর গলার স্বর ভয়ে কেঁপে ওঠে—তার মানে?

ধীরেন ঠাকুরপো বলেন—মিথ্যে দুঃখের কথা বলে লোকের কাছ থেকে টাকা আদায় করাই ওর কাজ।

প্রতুল বলে—আজ তিন বছর দেখছি, ট্রেনে ট্রেনে ঘোরে, আর লোকের কাছ থেকে পিতৃশ্রাদ্ধের জন্য সাহায্য চায়।

ধীরেন ঠাকুরপো—বলেন সেদিনও আমাদের অফিসে গিয়েছিল, রুগ্না স্ত্রীর চিকিৎসার জন্য সাহায্য চাইতে। আমাকে দেখেই পালিয়ে গেল।

লোকটা নির্বিকার। কোন ভয় বা উদ্বেগের ছায়ামাত্র নেই লোকটার চক্ষে।

ধীরেনবাবু বলেন--নিশ্চয়ই ওকে এই জুতো জামা আর কাপড় আপনি দিয়েছেন বৌদি?

প্রতুল বলে--নিশ্চয় কিছু টাকাও আপনার কাছ থেকে আদায় করেছে?

জয়া দেবী বলেন--হ্যাঁ।

লোকটার ঘাড়ে হাত দেয় প্রতুল--বের কর টাকা! ফেরত দাও!

লোকটা বলে--কেন দেব! আমার আগের জন্মের মা আমাকে দিয়েছেন, আপনারা সে টাকা কেড়ে নেবার কে মশাই?

ধীরেনবাবু লোকটাকে একটা ধাক্কা দেন--ছাড়, নতুন কাপড়-চোপড় জুতো সব ছাড়!

ধাক্কার চোটে লোকটার পা থেকে নতুন চটি খসে যায়। ধীরেনবাবু এক টান দিয়ে সিল্কের কামিজটাকে লোকটার গা থেকে খুলে নিলেন।

চেঁচিয়ে ওঠে লোকটা--মা, ওগো মা, তুমি চুপ করে দাঁড়িয়ে কি দেখছো মা? এদের মানা কর মা!

জয়া দেবী নীরবে দাঁড়িয়ে শুধু তাঁর দু'চোখের একটা অর্থহীন চাহনি তুলে তাকিয়ে থাকেন। প্রতুল লোকটার হাত ধরে টান দেয়। লোকটার শক্ত মুঠো কঠোর এক পেষণে চূর্ণ করে দিয়ে টাকা কেড়ে নেয় প্রতুল। ধীরেনবাবু আবার একটা ধাক্কা দিয়ে লোকটাকে ফটকের দিকে টেনে নিয়ে চলেন।

লোকটা চিৎকার করে--মা, ওগো মা, এরা যে আমার সব ছিনিয়ে নিল মা। তুমি ওদের মানা কর মা।

জয়া দেবীর মনের ভিতরে যেন একটা বোবা বিস্ময় দুঃসহ বেদনায় ছটফট করছে। কোন কথা বলতে পারছেন না জয়া দেবী। মিথ্যাবাদী একটা লোক ধরা পড়ে গিয়েছে আর জব্দ হয়েছে, জয়া দেবী বাধা দেবেন কেন?

ফটকের কাছে লোকটাকে ঠেলে নিয়ে এলেন ধীরেনবাবু। এইবার ধীরেনবাবুর হাতের আর একটি ধাক্কায় অদৃশ্য হয়ে যাবে জয়া দেবীর দুই চক্ষুর সম্মুখ থেকে এক মিথ্যা আগের জন্মের ছেলে।

লোকটা মুখ ফিরিয়ে জয়া দেবীর দিকে হতাশভাবে তাকায়--তুমি আমার আগের জন্মের মা, কিন্তু তুমি মা হয়েও কি করেছিলে জান? করুণা কালী স্বপ্নে আমাকে কি বলেছেন, শুনবে?

লোকটার ছলছল চোখ দুটো হঠাৎ কটমট করে ওঠে। ধীরেনবাবু ও প্রতুল হঠাৎ হাত নামিয়ে কৌতূহলী হয়ে তাকিয়ে থাকেন। জয়া দেবী অপলক চোখে তাকিয়ে থাকেন। কি বলতে চায় লোকটা?

লোকটা বলে--তুমি মা হয়েও নিজের হাতে আমার মুখে বিষ দিয়ে আমাকে মেরে ফেলেছিলে।

লোকটাকে কঠোর একটা ঠেলা দিয়ে ফটকের বার করে দেন ধীরেনবাবু। প্রতুল হাত তুলে তাড়া করে যায় আরও কয়েক ঘা দেবার জন্য।

বাধা দিয়ে জয়া দেবীই আর্তনাদ করেন--আর মেরো না ধীরেন ঠাকুরপো, চলে এস প্রতুল। যেতে দাও ওকে।

জয়া দেবীর চোখ ঝাপসা হয়ে যায়, তাই দেখতে পান না, লোকটা চলে গিয়েছে কি না। জয়া-মাকে মিথ্যা-মা বলে রটাতে চায়, কি ভয়ানক মিথ্যেবাদী ঐ ছোঁড়া! কিন্তু জয়া দেবীর বুকের ভিতরটা কাঁপতে থাকে। মিথ্যে একটা গল্প, কিন্তু কি ভয়ানক সত্যের মতো একটা মিথ্যা!

# বিজয়িনী

কোন উপায় যখন নেই, তখন চিন্তা করে লাভ কি?

তবু চিন্তা করে বরুণা, আর বরুণার উপর রাগ করে সোমেশ। যেখানে মায়া করবার কোন অর্থ হয় না, সেখানে মায়া করে লাভ কি?

কিন্তু মায়া না করে পারে না বরুণা, এবং চিন্তাই করে।

যার সম্পর্কে সব সময় যত মায়ার কথা বলে বলে সোমেশকে বিরক্ত করে বরুণা, সে হলো বরুণারই বোন অঞ্জনা। বয়সে বরুণার চেয়ে খুব বেশি ছোট নয় অঞ্জনা, বড়জোর চার বছরের ছোট হবে।

সোমেশ মাঝে মাঝে বলে--তাও যদি বুঝতাম যে, এক মায়ের পেটের আপন বোন, তবে না হয় বোনের কথা ভেবে একটু-আধটু...।

ঠিকই, ঠিক আপন বোন নয়, বরুণার সৎ-বোন অঞ্জনা। এবং কে না জানে, বরুণার সেই ভয়ানক সৎ-মা মানুষটি যতদিন বেঁচেছিলেন, ততদিন বরুণাকে কিরকম হাড়ে হাড়ে জ্বালিয়ে আর কষ্ট দিয়ে খুশি হয়েছিলেন।

বরুণার বয়স তখন মাত্র দু' বছর, যখন বরুণার মা হঠাৎ একদিন বুকের ব্যথায় অজ্ঞান হয়ে পড়লেন, আর আধ ঘণ্টার মধ্যেই জোরে জোরে তিনবার শ্বাস ছেড়ে দিয়ে মরে গেলেন। এবং তারপর একটা বছরও পার হয়নি, নতুন করে একটা মাকে যেদিন বাড়িতে নিয়ে এলেন বাবা, সেদিন বরুণার মুখের দিকে অনেকক্ষণ অপলক চোখ তুলে দিয়ে তাকিয়েছিলেন নতুন মা, এবং নতুন মা'র চোখ দুটো বেশ ছলছলও করেছিল।

এসব ঘটনার ছবি বরুণার সেই দু' বছর বয়সের আরও অনেক স্মৃতির মতো বরুণার মন থেকে একেবারে মুছে গিয়েছে। বড় হয়ে বাবার কাছ থেকে সে ঘটনার গল্প শুনেছিল বলেই নিজের জীবনের সেই অতীতটাকে, শিশুকালের সেই সব সুখ আর দুঃখগুলিকে কিছু কিছু কল্পনা করতে পারে বরুণা। এবং আজও মনে পড়ে বাবার সেই করুণ মুখের ছবি, আর করুণ আক্ষেপের ভাষা। বরুণা তখন বেশ বড়টি হয়েছে। বরুণাকে আড়ালে ডেকে ফিসফিস করে কতবার বলতেন বাবা।--তোর নতুন মা আগে এমনটি ছিল না বরু, বিশ্বাস কর। কত ভালবাসতো তোকে ; আমি রাত করে অফিস থেকে ফিরে এসে দেখেছি, তোকে বুকে জড়িয়ে ধরে ঘুমিয়ে রয়েছে তোর নতুন মা। সেই মানুষ আজ একবার খোঁজও নেয় না যে, তুই ভাত খেলি কি খেলি না। ছিঃ ছিঃ, কি ছিল, আর কি হলো!

আজ বরুণা তার জীবনের সবচেয়ে পুরনো অতীতের ছবি বলতে যে ছবিকে আবছায়ার মতো মনের ভিতরে দেখতে পায়, সে ছবি বরুণার পাঁচ বছর বয়সের একটা অনুভবের আবছা স্মৃতি মাত্র। নতুন মা'র কোলে ফুটফুটে একটা কচি মানুষ শুয়ে শুয়ে হাত-পা ছুঁড়ছে, আর বরুণা সেই ছোট ছোট হাত-পা দু'হাতে জড়িয়ে ধরবার জন্য নতুন মা'র কোলের উপর ঢলে পড়েছে। নতুন মা একটু বিরক্ত হয়ে বলেছেন--আঃ, বিরক্ত করিস না বরু। সর দেখি।

সেই যে বরুণাকে সরিয়ে দিলেন নতুন মা, তারপর...তারপর আর কোনদিন নতুন মা'র কাছে এসে গা ঘেঁষে বসতে পেরেছিল বলে মনে পড়ে না বরুণার। এবং আজও বেশ স্পষ্ট করে মনে পড়ে, একদিন নতুন মা বাবার উপর ভয়ানক রাগ করে চেঁচিয়ে উঠেছিলেন--ও মেয়েকে আঁতুড়ে নুন খাওয়ানো উচিত ছিল। সেদিন বরুণার জন্য একটা সিল্কের শাড়ি কিনে এনেছিলেন বাবা।

নতুন মা'র সন্দেহ ছিল যে, বাবা বরুণাকে ভালবাসে, এবং অঞ্জনাকে ভালবাসেই না। বাবা দুঃখিত হয়ে নতুন মাকে বলতেন--ছিঃ, তুমি এত মিথ্যে সন্দেহও করতে পার। তোমার

কি মাথা খারাপ হয়েছে?

মনে পড়ে বরুণার, বরুণারই বিয়ের আগের দিনে রাগ করে না খেয়ে, আর ঘরের কপাটে খিল এঁটে দিয়ে শুয়ে পড়েছিলেন নতুন মা। তার আগে বাবার সঙ্গে সারা সকাল ঝগড়া করেছিলেন—সর্বস্ব খুইয়ে, ধার করে আর অফিসের ফাণ্ডের সব জমা টাকা তুলে তুমি বরুর বিয়ে দিচ্ছ, আমার অঞ্জুর কি উপায় হবে তাহলে? অঞ্জু কি বানের জলে ভেসে এসেছে? অঞ্জু তোমার মেয়ে নয়?

ঘরের ভিতরে বিছানার উপর উপুড় হয়ে পড়ে সারাটা দিন ফুঁপিয়ে ফুঁপিয়ে কেঁদেছিলেন নতুন মা। নতুন মা'র সেই কান্নার করুণ স্বর আজও বরুণা যেন কানে শুনতে পায়।

এবং সেই বিয়ের দিনের একটা ঘটনার ছবিও মনে পড়ে বরুণার। সেদিন বাইরের ঘরে বরুণাকে কাঁদ-কাঁদ মুখ নিয়ে একলাটি পড়ে থাকতে দেখে অঞ্জনা ভয়ানক রাগ করেছিল।—তুই দিদি একটা ভয়ানক মুখ্খু। মা'র ওসব আবোল-তাবোল কথা শুনিসই বা কেন, আর ওসব কথা ভেবে মন খারাপ করিসই বা কেন?

সেই অঞ্জনা আজ কোথায় আছে? ভাবতে গিয়ে মন খারাপ না করে পারে না বরুণা, সোমেশ যতই রাগ করুক না কেন।

বরুণার বিয়ে হয়েছে এই তো মাত্র পাঁচটা বছর হলো। বাবা মারা গিয়েছেন বরুণার বিয়ের মাত্র দুটি বছর পরেই। আর নতুন মা মারা গিয়েছেন, এই সেদিন, এক বছরও হয়নি।

বেচারা নতুন মা'র সেই সন্দেহভরা দুঃস্বপ্নটাই সত্য হয়ে উঠেছে। আজ নতুন মা'র কথা মনে পড়লে বরুণার চোখ দুটো বার বার ভিজে যায়। সত্যিই যে, আজ সেই ভয়ানক প্রশ্ন দেখা দিয়েছে। নতুন মা'র সেই রাগের কথাগুলিই যেন ভয়ানক আর্তনাদের স্মৃতির মতো করুণ হয়ে বরুণার মনের ভিতর বাজছে। আমার অঞ্জুর কি উপায় হবে?

বরুণার বাবা চাকরি করতেন গয়ার পুরনো শহরের যে মারোয়াড়ীর অফিসে, সে অফিস আজও সেখানে আছে। দোকানের পিছনে যে গলির ভিতরে ছোট একটা বাড়িতে বরুণার জীবনের ষোলটা বছর পার হয়েছিল, সেই বাড়িতে এখন অন্য ভাড়াটে থাকে। অঞ্জনা থাকে ঐ গলিতেই আর একটা বড় বাড়িতে, নিবারণকাকার বাড়ি।

বাবার খুড়তুতো ভাই নিবারণকাকা। এত বড় বাড়িটা নিবারণকাকার নিজেরই বাড়ি। নিবারণকাকার অবস্থা ভাল, তামাকের আড়তদারী করেন। নিবারণকাকার বাড়িতে অনেক লোক। সব নিয়ে চল্লিশ জনেরও বেশি হবে। বড়-বউদির চারটি, মেজ-বউদির তিনটি আর ছোট-বউদির দুটি ছেলে-মেয়ে। তা ছাড়া, নিবারণকাকার দুই মেয়ে আর দুই জামাইও এই বাড়িতে থাকে। তাদেরও ছেলেপিলে আছে। এত বড় সংসারের কাজে, মাত্র একটি ঝি রেখেছিলেন নিবারণকাকা।

কিন্তু, খবর পেয়েছে বরুণা, অঞ্জনাকে বাড়িতে নিয়ে যাবার পরেই সেই ঝি-টাকে ছাড়িয়ে দিয়েছেন নিবারণকাকা।

এই অঞ্জনার উপায় কি হবে? কথায় কথায় সোমেশকে বিরক্ত করে বরুণা—তুমি কি ভেবেছ, টাকা খরচ করে অঞ্জনার বিয়ে দেবেন নিবারণকাকার মতো মানুষ? কখখনো না। স্বপ্নেও এমন আশা করো না। মেয়েটাকে শুধু দু'মুঠো ভাত দিয়ে বাঁচিয়ে রাখবে, আর চিরকাল খাটাবে, যতদিন না মেয়েটা মরে যায়।

সোমেশ—কিন্তু তুমিই বা স্বপ্নে কি আশা করছো? তুমি অঞ্জনার বিয়ে দেবে?

বরুণা—তুমি আশা দিলেই আশা করতে পারি।

সোমেশ ভ্রূকুটি করে।—আমি আশা দেব? আমি? যে মানুষ একটা জমিদারের সেরেস্তায় পঞ্চাশ টাকা মাইনের চাকরি করে, সে মানুষ তোমার সৎ-বোনের বিয়ের খরচ যোগাবে? তা...সৎ-বোনের জন্য মনে মনে যত খুশি মায়া কর বরুণা, কিন্তু পাগলের মতো কথা বলে

আমাকে বিরক্ত করো না।

চুপ করে বরুণা। সোমেশেরই মুখের দিকে উদাসভাবে তাকিয়ে থাকে। অভিযোগ করবার কিছু নেই ; সোমেশের যুক্তির মধ্যে একটুও ভুল নেই। কোথা থেকে টাকা দেবে বেচারা সোমেশ? নিজেরই স্ত্রী বরুণাকে আজ পর্যন্ত একটা সোনার জিনিস কিনে দিতে পারেনি যে সোমেশ, সে কেমন করে ষোল ভরি সোনার জিনিস, মোটামুটি দানসামগ্রী আর শয্যাদ্রব্য, একটা হারমোনিয়ম আর নগদ এগার'শ টাকা বরপণ দিয়ে একটা মেয়ের বিয়ে দেওয়াতে পারবে? রাজগীরে থাকে, এক পাত্রের খোঁজ পেয়েছে বরুণা। বার বার চিঠি লিখে সেই পাত্রের মা'র সঙ্গে অনেক কথা আলোচনা করেছে, অনেক অনুনয় আর মিনতি জানিয়েছে। এবং পাত্রের মা শেষ পর্যন্ত, মাত্র এই সামান্য দাবির সর্তে বরুণার বোন অঞ্জনার সঙ্গে ছেলের বিয়ে দিতে রাজি হয়েছেন। অঞ্জনার একটা ফটোও পাত্রের মা'র কাছে পাঠিয়ে দিয়েছে বরুণা।

বরুণার নিজের গায়ের জিনিসগুলির সবই যদি থাকতো, তবে নয়...তাতেই বা কি? ষোল ভরির দাবির মধ্যে মাত্র সাত ভরি যোগাড় হতো। বাকি খরচ কোথা থেকে আসতো?

বরুণারই একবার টাইফয়েড হয়েছিল, এবং টাইফয়েডের পর প্রায় পঙ্গু ধরনের একটা অবস্থা হয়েছিল বরুণার। একটা বছর হাঁটা-চলাও করতে পারেনি। এহেন একটা কঠিন রোগের চিকিৎসা করবার জন্য যে টাকা দরকার, সে টাকাও যোগাড় করবার সামর্থ্য হয়নি সোমেশের। বরুণারই গায়ের জিনিসগুলি বেচে দিয়ে ওষুধপত্র আর ডাক্তারের দাবি মেটাতে হয়েছিল। সোমেশ আজও অপরাধীর মতো মুখ করে নিজেকেই ধিক্কার দেয়—টাকা যোগাড় করবার ক্ষমতা থাকলে কি তোমার ঐ সামান্য দু-চারটে গয়না বেচে ওষুধ কিনতাম, আজ পর্যন্ত একটা দেড় ভরি জিনিসও তোমাকে...।

—ওসব কথা ছেড়ে দাও। বলতে গিয়ে বরুণার মুখটা করুণ হয়ে যায়।

সোমেশ বলে—আমিও বলি, তুমি ওসব চিন্তা ছেড়ে দাও। রাজগীরের ছেলের মা'র কাছে মিছিমিছি চিঠি লেখালেখি করো না।

বরুণা—কিন্তু...।

সোমেশ—কি?

বরুণা—গয়াতে গিয়ে অঞ্জনাকে একবার কি দেখেও আসতে পারবো না? সেটাও কি খুব খরচের ব্যাপার?

নতুন মা মারা যাবার পর সেই যে একবার গয়াতে গিয়েছিল বরুণা, তারপর আর যায়নি। নিবারণকাকা এসে গম্ভীর হয়ে অঞ্জনাকে নিজের বাড়িতে নিয়ে গেলেন, ব্যস্, তারপর আর নয়। সেদিনের অঞ্জনার সেই জলভরা চোখ দুটোকেই বার বার মনে পড়ে। এবং সেই অঞ্জনার চিঠি এসেছে—তোমাকে একবার দেখতে ইচ্ছে করে দিদি।

একবার গয়া ঘুরে আসতে ক'টা টাকাই বা খরচ করতে হবে? সে খরচও কি দিতে পারবে না সোমেশ?

সোমেশ হাসে—তা..একবার গয়াতে যাওয়া আর ঘুরে আসা, হ্যাঁ, সে খরচ যোগাড় হয়েই যাবে।

## ২

রফিকাবাদ নামে যে জায়গাতে একটা মাটির বাড়িতে সোমেশ ও বরুণা থাকে, সেখান থেকে গয়া যেতে হলে রোজকার ডাক-বহা মোটর সার্ভিসের বাসেই যাওয়া যায়। ভাড়া লাগে বার আনা। দুটি মানুষের যাওয়া-আসার জন্য খরচ পড়ে দেড় টাকা আর দেড় টাকা

মোট তিন টাকা।

কিন্তু সোমেশ জানে, এবং বরুণাও জানে, নিবারণকাকার বাড়িতে গিয়ে ওঠা যাবে না। ওঠা উচিতও নয়, কারণ মুখে কিছু না বললেও খুশি হবে না নিবারণকাকা। গয়াতে গিয়ে কোন হোটেলে হয়তো একটি দিনের মতো থাকবার আর দু'বেলা ভাত খাওয়ার খরচও যোগাড় করতে হবে। সে জন্য অন্তত আরও চারটে টাকা চাই। অর্থাৎ মোট দশটা টাকা হলেই হয়ে যায়।

কিন্তু আর কয়েকটা দিন দেরি করতে চেয়েছিল সোমেশ। দশটা টাকাও এখন হাতে নেই। মাইনেটা পাওয়া যাক, তারপর একদিন...।

কিন্তু বরুণা আবার সোমেশকে বিরক্ত করেছিল--না, আর দেরি করতে ভাল লাগছে না।

সোমেশ আশ্চর্য হয়--আর মাত্র পনরটা দিন পরেই বোনকে দেখতে পাবে, তবু...কি আশ্চর্য, কেন যে এত ঘ্যানর ঘ্যানর কর? এরই মধ্যে তোমার বোন মরে যাবে না।

বরুণা--কিন্তু এই পনেরটা দিন তো কষ্ট পাবে মেয়েটা। ভাববে, দিদি বুঝি আসবেই না। যাবই যখন, তখন বেচারাকে আরও পনরটা দিন চিন্তায় রেখে আর কষ্ট দিয়ে লাভ কি?

অগত্যা বাধ্য হয়ে সাহুজীর কাছ থেকে একমাসের জন্য এক টাকার সুদ স্বীকার করে দশটা টাকা ধার নিতে হয়। তিন দিনের ছুটি নিতে হয়, এবং গয়াতে এসে একটা হোটেলেও উঠতে হয়।

এবং তারপর যা হয়ে গেল, তার জন্য একবারে গম্ভীর হয়ে, মনের রাগ মনের ভিতর চেপে রেখে, আবার রফিকাবাদে ফিরে যাবার জন্য চকের বাস স্ট্যাণ্ডের কাছে এসে দাঁড়ায় সোমেশ। ঝোঁকের মাথায়, একটা অদ্ভুত জেদের অহংকারে একি কাণ্ড করে ফেললো বরুনা এরকম কঠোর একটা দায় মাথায় তুলে নিতে একটুও ভয় করলো না বরুণার?

নিবারণকাকর বাড়িতে যাওয়া হলো। বোনকে বুকে জড়িয়ে একেবারে আহ্লাদে গলে পড়লো বরুণা। সবই ভাল হতো, যদি ঘটনাটা সেখানেই ফুরিয়ে যেত। কিন্তু তারপরেও কেন মিছিমিছি...।

অঞ্জনার দোষ নেই। অঞ্জনা বার বার আপত্তি করেছিল। বার বার বরুণার গা ঘেঁষে দাঁড়িয়ে আর লুকিয়ে লুকিয়ে বরুণার শাড়ির আঁচল ধরে এক একটা টান দিয়ে বরুণাকে নিরস্ত করতে চেষ্টা করেছিল অঞ্জনা--তুমি চুপ কর দিদি।

কিন্তু চুপ করতে পারেনি বরুণা। কাকা আর কাকিমার সঙ্গে শেষ পর্যন্ত একটা ঝগড়া বাধিয়ে ফেললো বরুণা।

নিবারণকাকা ঠাট্টা করে বললেন--আঃ, কোত্থেকে আজ হঠাৎ এসে সৎ-বোনের জন্য দরদ দেখাতে শুরু করেছেন, এতদিন ছিলেন কোথায় আপনি?

কাকিমা বলেন--অঞ্জু সুখে আছে কিনা, সে খোঁজ তোমাকে নিতে হবে না। তুমি ঘরে গিয়ে নিজের সুখের খোঁজ নাও।

বরুণা তবু চেঁচিয়ে তর্ক করে--আমার বোনের সুখ-দুঃখের খোঁজ আমি নেব না তো কে নেবে?

তিন বউদি বরুণার চোখের সামনে দাঁড়িয়ে মুখ টিপে হাসে আর ফিসফিস করে--ইস্, কত বড় সুখের মানুষটি! কত ক্ষ্যামতা!

বরুণা বলে--আমি শুধু জানতে চাই, অঞ্জনার বিয়ে দেবার জন্য কি চেষ্টা আপনারা করেছেন?

নিবারণকাকা--চেষ্টা করি বা না-করি, তুমি জিজ্ঞেস করবার কে?

কাকিমা বলেন--এত বড় গলা করে কথা বলতে লজ্জা করে না তোমার?

বরুণা--কিসের লজ্জা?

কাকিমা--দাও না বোনের বিয়ে, দেখি কত মুরোদ?

বরুণা চেঁচিয়ে ওঠে--হ্যাঁ, মুরোদ আছে।

বড়-বউদি মুখ টিপে হাসে আর ফিসফিস করে।--কত টাকা মাইনে পান সোমেশবাবু?

বরুণা আবার বেহায়ার মতো চেঁচিয়ে ওঠে--পঞ্চাশ টাকা!

নিবারণকাকা--তবে চুপ কর এবং চুপচাপ চলে যাও।

বরুণা--না।

নিবারণকাকা--তার মানে?

বরুণা--অঞ্জনাকে নিয়ে যাব।

অঞ্জনাই ভয়ে কাঁপতে কাঁপতে বরুণার কানের কাছে ফিসফিস করে--না, দিদি। তুমি চলে যাও, আমি বেশ আছি দিদি।

অঞ্জনার হাত ধরে টান দেয় বরুণা--চল।

অঞ্জনা আবার কি-যেন বলতে চেষ্টা করে। বরুণা ধমক দেয়--চুপ কর।

নিবারণকাকা সোমেশের মুখের দিকে তাকিয়ে আস্তে একটা হুংকার ছাড়েন--কি হে, তুমি নীরব কেন? তোমার স্ত্রীর রকম-সকম চোখে দেখতে পাচ্ছ না? তোমারও কি ইচ্ছা...?

সোমেশ বলে--আজ্ঞে...আমি তো--আমি এসব কাণ্ড ঠিক পছন্দ করতে পারছি না।

কাকিমা চেঁচিয়ে ওঠেন--তোর মতলব কি অঞ্জনা? তুইও কথা বলছিস না কেন? বড়লোক দিদির বাড়িতে যাবি?

অঞ্জনা মাথা হেঁট করে নীরব হয়ে দাঁড়িয়ে থাকে।

তিন বউদি একসঙ্গে ভ্রূকুটি করে আর কলকল করে ওঠে--যেতে দিন, যেতে দিন। আপনি আপত্তি করবেন না, মা। গয়া শহরে কি আর...।

বরুণা পাল্টা ভ্রূকুটি করে।--ঝি পাওয়া যায় না? তাই না?

তিন বউদি একসঙ্গে চেঁচিয়ে ওঠে--হ্যাঁ, তাই।

অঞ্জনার হাত ধরে নিবারণকাকার বাড়ির দরজা পার হয়ে আর গলির ধুলোর উপর পা দিয়েই খিলখিল করে হেসে সোমেশের মুখের দিকে তাকায় বরুণা।--কেমন জব্দ করে দিলাম।

রফিকাবাদে যাবার জন্য মোটর বাসের তিনটে টিকিট কিনতে হবে। পকেটে হাত দেয় সোমেশ। এবং ভয়ানক গম্ভীর হয়ে, ছোট একটা ভ্রূকুটি করে বরুণার দিকে তাকায়--কাকে জব্দ করলে?

বরুণা হাসে--নিবারণকাকাকে।

সোমেশ--মোটেই না, কাকে জব্দ করলে, সেটা বুঝতে এখনও...।

কথা শেষ না করেই বাসের টিকিট কেনবার জন্য এগিয়ে যায় সোমেশ।

## ৩

অঞ্জনার কি উপায় হবে? অনেক দিন তো পার হয়ে গেল। একটা বর্ষা শেষ হয়ে গিয়ে, অনেকগুলি মাস পার হয়ে, আবার একটা বর্ষা প্রায় এসে পড়লো। রফিকাবাদের জ্বলন্ত আকাশের এদিকে ওদিকে ছোট ছোট মেঘ মাঝে মাঝে ভেসে আসে। আর ভাবতে ভাবতে আনমনা হয়ে যায় বরুণা।

বড় গলা করে নিবারণকাকার মুখের উপর যে কথা শুনিয়ে দিয়ে এসেছে বরুণা, আজ যদি সেই কথার জের ধরে জবাব চাইতে আসেন নিবারণকাকা, তবে কি উত্তর দেবে বরুণা?

মাঝে একদিন সোমেশও ভয়ানক রুক্ষ স্বরে এবং রাগ করে একটা অভিযোগও করে

ফেলেছে।—তোমার জন্যেই আজ একটা অপমান সহ্য করতে হলো!

বরুণা ভয় পায়—অপমান?

সোমেশ—হ্যাঁ। গয়াতে আদালতের কাছে নিবারণকাকার সঙ্গে হঠাৎ দেখা হয়ে গেল।

বরুণা—কি বললেন নিবারণকাকা?

সোমেশ—যা বলা উচিত, তাই বললেন। বিশ্রীভাবে মুখ বেঁকিয়ে ঠাট্টা করলেন, কি হে সোমেশ, তোমার স্ত্রী বরুণা মহাশয়া লাখ টাকা খরচ করে সৎ-বোনের বিয়ে দিয়ে ফেলেছে বোধহয়?

মাথা হেঁট করে বরুণা। চোখ দুটো জলে ভরে গিয়ে ছলছল করতে থাকে। নিবারণকাকার উপর রাগ করা যায় না। ঠিকই বলেছেন, যে মেয়ের কানে সোনার গিল্টি করা এক জোড়া পিতলের কানপাশা দোলে, আর হাতে কাচের চুড়ি, যার স্বামী জমিদারের সেরেস্তায় খাতা লিখে পঞ্চাশ টাকা পেয়ে আর শুধু ডালভাত খেয়ে কোনমতে বেঁচে আছে. সে মেয়ে কোন্ মুখে সৎ-বোনের বিয়ে দেবে বলে বৃথা মুরোদের কথা বলে?

এই ক' মাসের মধ্যে বার বার অনেকবার বড় ভয়ানক রকমের গম্ভীর হয়েছে, এবং বরুণার সঙ্গে মাঝে মাঝে কথা বলাও বন্ধ করেছে সোমেশ।

বরুণার আনমনা মুখটাও মাঝে মাঝে বড় করুণ হয়ে যায়। ঠিকই তো, বেচারা সোমেশকেও বড় অশান্তির মধ্যে ঠেলে দিয়েছে বরুণা। বরুণার একটা নতুন শাড়ির দাবি মেটাতে গিয়ে যে-মানুষ বার বার হিসেব করেছে, টাকার অভাব সহ্য করতে গিয়ে বিরক্ত হয়েছে, যে মানুষকে আজকাল মাঝে মাঝে একই সঙ্গে দুটো নতুন শাড়ি কেনবার কথা ভাবতে হয়। অঞ্জনার জন্যও যে একটা নতুন শাড়ি চাই।

অঞ্জনা যখন ঘরের বাইরে এদিক-ওদিক থাকে, তখন বরুণাকে দু' কথা শুনিয়ে দিতে ছাড়ে না সোমেশ।—একজনের দাবি মেটাতেই হিমসিম খাই, কোথা থেকে আবার আর-এক জনের দাবি এসে জুটলো। তুমি শেষ পর্যন্ত আমাকেই জব্দ করলে বরুণা।

আরও উদাসভাবে কিছুক্ষণ সোমেশের সেই বিরক্ত মুখটার দিকে তাকিয়ে অপরাধীর মতো মাথা হেঁট করে বরুণা। আস্তে আস্তে বিড়বিড় করে।—আমিই বা কি কম জব্দ হয়েছি?

সোমেশ চেঁচিয়ে ওঠে—তুমি ছাই জব্দ হয়েছ। লজ্জা থাকলে তবে তো জব্দ হবে?

চুপ করে বরুণা। সোমেশকে আর বিরক্ত করতে চায় না। তাই বলতে পারে না বরুণা, আমারই সব অহংকার যে জব্দ হয়ে গেল। নিবারণকাকার কাছে বড় গলা করে যে-কথা বলে এলাম, সেটা যে আমারই আশা আর প্রতিজ্ঞার কথা। অঞ্জনার বিয়ে দেবার মুরোদ হলো না, সে তো আমারই পরাজয়ের কথা।

কিন্তু অঞ্জনা যখন ঘরের দিকে এগিয়ে আসে, তখন সোমেশও সাবধান হয়ে যায়। এই দুঃসহ সমস্যার কথা ছেড়ে দিয়ে অন্য সমস্যার কথা নিয়ে বকবক করতে থাকে সোমেশ। ছোট সজনে গাছটাকে এমন করে মুড়িয়ে দিয়ে গেল কাদের গরু?...অঞ্জনা এত দেরি করে স্নান করে কেন?..তুমি কি আর চা খাবে না বলে প্রতিজ্ঞা করে বসে আছ?

হেসে ফেলে বরুণা। চলে যায় সোমেশ। আর, অঞ্জনা বারান্দার উপরে ঘুর ঘুর করে দাঁড়ের টিয়া পাখিটার সঙ্গে আবোল-তাবোল ঠাট্টার কথা বলতে থাকে, ঠাট্টার হাসি হাসতে থাকে।

এবং বরুণার প্রাণটাও যেন হঠাৎ একটা দুরন্ত স্বপ্নের আবেশে বিভোর হয়ে উঠতে থাকে। জ্বল জ্বল করতে থাকে বরুণার চোখ দুটো।

অঞ্জনা ডাক দেয়—তুমি এবার খেয়ে নাও দিদি। আর কত দেরি করবে?

বরুণা বলে—আমি খাব না রে অঞ্জু।

—তার মানে!

—আমি দিনে দু'বার ভাত-ডাল গিলতে পারবো না।

—কেন?

—শরীরে সহ্য হয় না। আমি একবেলা যা পারি দুটো খেয়ে নেব।

কোথা থেকে ছুটে এসে ঘরের দরজার কাছে দাঁড়ায় সোমেশ। আর, রাগ করে চেঁচিয়ে ওঠে।—আবার পঙ্গু হবার ইচ্ছা হয়েছে বুঝি? মনে রেখ, আবার যদি অসুখে পড়, তবে...।

বরুণা হাসে—তবে কি? চিকিৎসা হবে না এই তো?

কোন উত্তর না দিয়ে, কটমট করে বরুণার মুখের দিকে একবার তাকিয়ে নিয়েই চলে যায় সোমেশ।

৪

সাতদিন ধরে একটানা জ্বরে ভুগে নিয়ে যেদিন দেয়াল ধরে খুঁড়িয়ে খুঁড়িয়ে হাঁটতে থাকে বরুণা, সেদিন বরুণার মুখের দিকে আবার কটমট করে তাকিয়ে বরুণার হাত ধরে সোমেশ। হাত ধরে টেনে নিয়ে এসে বিছানার উপর শুইয়ে দেয়।—সাবধান, তোমাকে কোন কাজ করতে হবে না। তোমার আদুরে বোনটি আছে কি করতে? আরও কিছু দিন রান্নাবান্না করলে তোমার বোনের রূপ কালো হয়ে যাবে না।

বিছানার উপর বসে বরুণা বলে—কিন্তু আমি ভাবছি...।

—কি?

—মেয়েটা কি দিদির বাড়িতে এসেও দাসীর মতো শুধু খাটবে?

—তার মানে?

—অঞ্জনার একটা গতি হওয়া চাই তো।

—কি গতি?

—অঞ্জনার কি বিয়ে হবে না?

—কেমন করে হবে? কে বিয়ে করবে? ক' লাখ টাকা তোমার আছে যে বোনের বিয়ে দেবে? বলতে বলতে উগ্র হয়ে উঠতে থাকে সোমেশের চোখ দুটো।

—কোন উপায় কি নেই? বরুণার মুখটা যেন ভয়ানক একটা জেদের স্বপ্নের মধ্যে বিড় বিড় করতে থাকে।

চেঁচিয়ে ওঠে সোমেশ।—হ্যাঁ, একটা উপায় আছে।

—কি?

—আমাদের দেশ-গাঁয়ে আগে যে নিয়মটা ছিল।

—কি?

—এরকম হতভাগা মেয়েকে কাশীতে নিয়ে গিয়ে বিশ্বনাথের কাছে উৎসর্গ করে ছেড়ে দিয়ে আসা হতো।

—তারপর?

—তারপর আর কি? সে মেয়ে যা হতো তা বিশ্বনাথই জানেন।

হঠাৎ সোমেশের উগ্র চোখের দৃষ্টিটা লজ্জিত হয়ে ওঠে। বরুণার দু'চোখ থেকে ঝরঝর করে জল ঝরে পড়ছে। চোখ মুছে নিয়ে বরুণা বলে—ছি ছি, তুমি এমন ভয়ানক কথাও বলতে পার! শত হোক, আমারই তো বোন, তোমারই স্ত্রীর বোন, তার ওপর তোমার কোন মায়া নেই?

সোমেশ কুণ্ঠিতভাবে বলে—অনেক দুঃখে বলছি বরুণা? সত্যিই কি আমি চাই যে, অঞ্জনার এরকম একটা ভয়ানক দশা হয়ে যাক। ও বেচারা কি দোষ করেছে বল? ওর ভাগ্যের দোষ।

চুপ করে সোমেশের মুখের দিকে তাকিয়ে তাকে বরুণা। সোমেশ যেন অনুতপ্ত হয়ে নিজের মনের আবেগে বলতে থাকে—এখানে থেকেও কত কষ্ট পাচ্ছে অঞ্জনা, তবু তো বেচারা সব সময় হাসে। নিজেই বলে, বেশ তো আছি, চিরকাল এখানেই থাকবো।

সেরেস্তায় যেতে হবে। সময় হয়ে এসেছে। আলনা থেকে কামিজটাকে তুলে নিয়ে গায়ে দিতে থাকে সোমেশ। আর, তেমনই মুখর হয়ে, যেন মনের একটা বদ্ধ বেদনার কাহিনীকে একেবারে অবাধ করে গিয়ে বলতে থাকে।—আমিও তো তাই বলি। বেচারার যখন কোন গতি হবেই না, কোন উপায়ই নেই, তখন এই বাড়ির কষ্টের মধ্যেই...কষ্ট হোক, তবু এখানে ওকে মায়া করবার মতো মানুষ তো আছে, এ তো আর নিবারণকাকার বাড়ির মতো একটা নিষ্ঠুর বাড়ি নয়।

রান্নাঘরের ভিতর থেকে হঠাৎ বের হয়ে এসে এই ঘরের ভিতরে ঢোকে আর হাসতে থাকে অঞ্জনা। অঞ্জনার হাতে হলুদের দাগ, শাড়ির আঁচলটা ভেজা।

বরুণা—শাড়িটা ভেজালি কেন অঞ্জু?

অঞ্জনা—ইচ্ছে করে কি ভিজিয়েছি? বাসন মাজতে গিয়ে টবের জলের উপর আঁচলটা পড়ে গেল তাই...।

বরুণার মুখের অদ্ভুত হাসির আভা ঝিকঝিক করে।—কি রান্না করছিস অঞ্জু?

অঞ্জনা—আলুর দম, পেঁয়াজ দিয়ে মুসুরির ডাল, আর...।

বরুণা—খুব হলুদ বেটেছিস বুঝি?

অঞ্জনা—হলুদ নয়, জাফরান গুলেছি।

বরুণা—জাফরান কেন?

সোমেশের দিকে ছোট একটা ভ্রূকুটি তুলে খিল খিল করে হেসে ওঠে অঞ্জনা—এই ভদ্রলোক হলুদ পছন্দ করেন না, জাফরানে খুব রুচি।...যাই হোক, আপনি এখনই সেরেস্তায় যাবেন না, একটু পরে যাবেন।

সোমেশ—কেন?

অঞ্জনা—এখনো রান্না শেষ হয়নি।

সোমেশ—আমি এক ঘণ্টার মধ্যেই ফিরে আসছি।

৫

সন্ধ্যা হয়েছে। জানালা দিয়ে বাইরের আকাশের দিকে আর উদাসভাবে তাকায় না বরুণা। বিছানা ছেড়ে জানালার কাছে যাবার শক্তি নেই। জ্বর আর হয়নি, কিন্তু কোমর থেকে পায়ের পাতা পর্যন্ত শরীরটা যেন একেবারে পঙ্গু হয়ে যাবার জন্য সমস্তক্ষণ থরথর করে কাঁপে ; আর বুকের ভিতর একটা বেদনার ভারে নিঃশ্বাসটা ভারি হয়ে যায়।

কিন্তু বরুণার চোখ দুটো যেন সফল স্বপ্নের আনন্দে ঝিকঝিক করে হাসে। যেন, এই রকমই একটা অনড় হয়ে যাওয়া জীবন কামনা করেছিল বরুণা। বেশ চেষ্টা আর চিন্তা করে, অনেক হিসেব করে আর রোজ একবেলার উপোস সেধে এতদিনে একটা আশার কাছাকাছি এসে পৌঁছে গিয়েছে বরুণা।

বিছানার কাছেই একটা কাঠের বাক্সের উপর একটা ওষুধের শিশি রয়েছে। শিশির ভিতরে টলটল করছে তরল ওষুধ, যেমন গাঢ় তেমনই কালো। এই ওষুধটা বরুণার কোমরে মালিশ করতে হয়। ক'দিন ধরে নিজের হাতে আর মালিশ করতে পারে না বরুণা। সোমেশই মালিশ করে দেয়। মালিশের পর, সাবান আর গরম জল দিয়ে ভাল করে হাত ধুয়ে ফেলতে হয়। ডাক্তার বলে দিয়েছেন, সাবধান, ভয়ানক বিষাক্ত এই ওষুধ।

সাহুজীর বাড়িতে রামলীলার গান শোনবার জন্য নিমন্ত্রণ হয়েছে। গান শুনতে চলে

গিয়েছে সোমেশ আর অঞ্জনা। দু' জনের কেউ রামলীলার গান শোনবার জন্য একটুও উৎসাহিত হয়নি। কিন্তু বরুণাই বার বার বলে, অনেক সাধাসাধি করে শেষ পর্যন্ত দুজনকে রামলীলার গান শোনবার জন্য সাহুজীর বাড়িতে পাঠিয়ে ছেড়েছে।

দু' হাতে চোখ চেপে ধরে একবার ফুঁপিয়ে ওঠে বরুণা। যেন নতুন মা'র সেই করুণ কান্নার স্বর শুনতে পাওয়া যাচ্ছে। আমার অঞ্জনার কি উপায় হবে?

বালিশের গায়ে চোখ ঘষে ঘষে মনে মনে বিড়বিড় করে বরুণা--নিশ্চয়ই উপায় হবে নতুন মা। আমি থাকতে কেন উপায় হবে না?

নিবারণকাকা ঠাট্টা করছেন, বোনের বিয়ে দেবে বলে যে খুব বড় গলা করে চেঁচিয়ে চেঁচিয়ে দেমাক দেখিয়েছিলে, কই, কোথায় তোমার বোন? বিয়ে দিতে পেরেছ কি?

বরুণার বুকের ভিতরটা যেন খিলখিল করে হেসে ওঠে। বেশ তো আর কিছুদিন পরে একবার যেন এই ঘরের ভিতরে ঢুকে ঠাট্টা করতে আসেন নিবারণকাকা। তাহলে...কল্পনা করতে পারে বরুণা, তাহলে কি ভয়ানক জব্দ হয়ে চলে যাবেন নিবারণকাকা। অঞ্জনার সিঁথির দিকে তাকিয়ে লাল টুকটুকে সিঁদুরের চিহ্ন দেখতে পেয়েই চমকে উঠবেন, আর বোকা বনে গিয়ে সরে পড়বেন। হাড়ে হাড়ে বুঝবেন, বোনের বিয়ে দেবার মুরোদ ছিল কি না বরুণার।

টিম টিম করে জ্বলছে ছোট একটা বাতি। বাতিটাতে অনেক তেল ঢেলে দিয়ে গিয়েছে অঞ্জনা। যেন তেল ফুরিয়ে বাতিটা নিভে না যায়। দিদির তো শরীরে আর সাধ্যি নেই যে, উঠে গিয়ে বাতিতে তেল ঢালতে পারবে।

--না না না, আর দেরি করিয়ে দেওয়া উচিত নয়। চুপ করে পড়ে থাকলে আরও দেরি হয়ে যাবে। বিড়বিড় করে বরুণার শুকনো সাদা রক্তহীন ঠোঁট।

বালিশের পাশ থেকে এক টুকরো কাগজ আর একটা পেন্সিল হাতে তুলে নেয় বরুণা। আস্তে আস্তে, যেন সফল প্রতিজ্ঞার উল্লাসে চোখ দুটোকে হাসিয়ে নিয়ে কথাগুলিকে লিখে ফেলে বরুণা।—তুমি রাগ করো না। অঞ্জনাকে বিশ্বনাথেরই কাছে রেখে গেলাম।

কাগজটাকে ভাঁজ করে বালিশের তলায় রেখে দিয়েই ওষুধের শিশিটার দিকে অপলক হয়ে তৃষ্ণার্তের মতো তাকিয়ে থাকে বরুণা। কী সুন্দর দেখতে এক শিশি গাঢ় কালো ও টলটলে তরল মরণ।

শিশিটার দিকে হাত বাড়িয়ে দেয় বরুণা।

# দেবশর্মা ও রুচি

পাষাণের প্রাচীর দিয়ে নয়, শুধু পর্ণতরুর ছায়া আর শ্যামলতা দিয়ে বেষ্টিত এক সুন্দর গৃহনীড়। তবু দেবশর্মার এই সুন্দর গৃহনীড়ই ঋষিপত্নী রুচির কাছে কারাগারের মত দুঃসহ মনে হয়। এক বনমৃগীর উদ্দাম স্বপ্নকে যেন এখানে খর কণ্টকশরের প্রাকার দিয়ে বন্দী ক'রে রাখা হয়েছে। রুচি মনে করে, ছায়াময় গৃহনীড় নয় দেবশর্মার এই সংসার যেন ক্ষুদ্র এক মরুখণ্ড ; শুধু জ্বালা আর উত্তাপ। নেই সজল বর্ষণ, নেই গোধূলি, নেই জ্যোৎস্না, নেই কুহেলিকার সুখমন্থর তন্দ্রা। বৃথা এই স্বর্ণবর্ণ কেতকীর সৌরভবিলাস, বৃথা মেঘমেদুর মধ্যাহ্নের এই নীপরজ ও নবজলকণার উৎসব। সন্ধ্যার মল্লিকা ফোটে অকারণে, শালনির্যাসের গন্ধভারে মন্থরিত প্রভাতবায়ু বৃথা ছুটাছুটি করে। ব্যর্থ জীবন, ব্যর্থ যৌবন। প্রতি মুহূর্তের অনাদরে সুন্দরাঙ্গনা রুচির যৌবনের অনঙ্গমাধুরী এখানে যেন অবমানিত হয়। প্রতি মুহূর্তের মরুজ্বালায় এক তরুণী নারীর শত কামনার পুষ্পদল শুকিয়ে আর পুড়ে ভস্ম হয়ে যায়। দুঃসহ এই নিষ্ঠুর বন্ধন। মুক্তি খোঁজে রুচি।

স্বামীকে ভালবাসতে পারেনি রুচি। কেন ভালবাসবে, তার কারণও খুঁজে পায় না। দেবশর্মার এই ক্ষুদ্র গৃহনিকেতনের বাইরে কত তরুণের মুগ্ধচক্ষুর দৃষ্টি তাকে যে অভ্যর্থনা করবার জন্য প্রস্তুত হয়ে আছে, সেকথা জানে রুচি। রূপোত্তমা নামে এত বড় লোকখ্যাতি লাভ করেছে যে নারী, শ্রেষ্ঠ রূপবানের পাশেই তার জীবনের স্থান হওয়া উচিত। এই ধারণা শুধু রূপস্তাবক লোকসমাজের ধারণা নয়। রুচি নিজেও মর্মে মর্মে বিশ্বাস করে এই সত্য। এরই নাম বুঝি ইন্দ্রমায়া।

হ্যাঁ, রুচির হৃদয় ইন্দ্রমায়ায় অভিভূত হয়েছে। জীবনের কামনাকে ক্রীতদাসীর মত দেবশর্মার নামে ঐ রূপযৌবনহীন এক অকিঞ্চন পুরুষের পদপ্রান্তে অবনত ক'রে রাখতে চায় না রুচি। এই জীবন হবে চির অভিসারের এক অবারিত উল্লাসের বীথিকা, যার প্রতি ছায়াকুঞ্জের অভ্যর্থনায় তরুণী নারীর সত্ত্বা নিত্য নবতর মিলন অন্বেষণ ক'রে ফিরবে! প্রেমের জীবন হবে অবিরল উৎসবের মত। প্রেমের জীবনে বন্ধন বলে যদি কিছু থাকে, সে বন্ধন হবে কুসুম-মালিকার সূত্রের মত ; এবং কুসুম হবে সেই কুসুম, পুষ্পধন্বার তূণীর হতে বিহ্বল কামনার পরাগ নিয়ে ছুটে যায় আর লুটিয়ে পড়ে যে কুসুম, এই জগতের যৌবনান্বিত সকল প্রাণের উপর।

তাই, মুক্তি খোঁজে রুচি। উটজদ্বারের কাছে এক সপ্তপর্ণীর অঙ্গে অঙ্গভার সঁপে দিয়ে যেন কারও প্রতীক্ষায় দূর পথপ্রান্তের দিকে তাকিয়ে থাকে রুচি।

এই প্রতীক্ষার অর্থ জানেন দেবশর্মা। পরপ্রণয়িনী রুচির অন্তরাত্মা কেন এই পথের ধ্যানে ডুবে রয়েছে, তার রহস্য দেবশর্মার কাছে অজানা নয়। প্রভাতের কুহেলিকার অন্তরালে এই পথে এক সুন্দরদর্শন প্রণয়ী ক্ষণকালের মত দেখা দিয়ে সরে যায়। স্মিত জ্যোৎস্নার ধারাস্নাত রজনীর প্রতি প্রহরে এই পথেই তার পদধ্বনি শোনা যায় ; কিন্তু তাকে দেখা যায় না। এক অশরীরী প্রলোভ যেন অস্থির হয়ে কা'কে অন্বেষণ ক'রে ফিরছে। কত ছদ্মরূপে সে মায়াবী আসে আর যায়। ঐ নবকাশ বনে তাকে দেখা যায়, শ্বেতবাসে সজ্জিত তার অঙ্গ, দূর সপ্তপর্ণীতলে যেন সুচিত্রিত এক নারীর মূর্তির দিকে তাকিয়ে দাঁড়িয়ে আছে। দেবশর্মা তাকে চেনেন, তার নাম পুরন্দর। তারই অনুরাগে প্রতিমুহূর্ত উন্মনা হয়ে আছে রুচি।

ক্ষমা করতে পারেননি দেবশর্মা। ইন্দ্রমায়ায় চঞ্চল এই প্রগল্‌ভ-যৌবনা নারীকে সতর্কতার এক পাষাণপ্রাচীর দিয়ে কঠোরভাবে বন্দী ক'রে রাখতে চান। প্রত্যেক মুহূর্তের উপর যেন শাসন স্থাপিত ক'রে রেখেছেন দেবশর্মা। সুযোগ পায় না মায়াবী পুরন্দর, সুযোগ পায় না

রুচি।

বনমৃগীর এই উদ্দাম স্বপ্নকে এত সতর্কতা দিয়ে বেঁধে রাখবার প্রয়োজন কি? মুক্ত ক'রে দিলেই তো পারেন দেবশর্মা। কিন্তু পারেন না, মন চায় না। তাঁর স্বামীত্বের অধিকারকেই চরম ঘৃণায় তুচ্ছ ক'রে দিয়েছে রুচি, কিন্তু হেরে গিয়েও যেন হার মানতে চান না দেবশর্মা। পুরন্দরের লালসার অভিসন্ধি প্রতিরোধ করবার জন্য যেন এক কঠোর প্রতিজ্ঞা করেছেন।

সপ্তপর্ণীর ছায়াতলে বেশিক্ষণ দাঁড়িয়ে থাকতে পারে না রুচি। দেবশর্মার কঠোর আহ্বানে কুটীরের অভ্যন্তর চলে যেতে হয়। কখনও বা সরোবরের সোপানের উপর বসে হিল্লোলিত রক্তকোকনদের দিকে তাকিয়ে থাকে রুচি। কিন্তু বেশিক্ষণ নয়, দেবশর্মা এসে বাধা দেন আর ডেকে নিয়ে যান। মধ্যনিশীথে স্বপ্নভঙ্গের বেদনায় সুপ্তোত্থিত রুচি মুক্তকপাট বাতায়নের নিকট এসে দাঁড়ায়। দেবশর্মা উঠে এসে বাতায়ন রুদ্ধ ক'রে দিয়ে চলে যান।

রুচির অন্তরাত্মায় বিদ্রোহ জাগে। মুছে ফেলে অঙ্গরাগ, কবরীমাল্য দূরে নিক্ষেপ করে। যেন নির্মম আক্রোশের বশে এক রূপের লতিকা নিজ দেহেরই উপর কণ্টকক্ষত বর্ষণ করে। তবু বিচলিত হন না দেবশর্মা।

কিন্তু মাঝে মাঝে যেন অবসন্ন হয়ে পড়েন দেবশর্মা। বড় অর্থহীন এই সংগ্রাম। রুচি তাঁকে ভালবাসে না, ভালবাসবে না, ভালবাসতে পারে না ; কারণ প্রেমকে রূপযৌবনের উৎসব বলে মনে করেছে রুচি। তৃপ্ত কামনার সুখময় বন্ধন ছাড়া পুরুষের কাছে আর কোন বন্ধন স্বীকার করতে চায় না এই নারী।

গর্ব করবার মত রূপ নেই, যৌবনও নেই দেবশর্মার ; তবু রুচি নামে এই বিপুলযৌবনা নারীকে কেন যেন ভাল লাগে। আশ্চর্য হন দেবশর্মা, তাঁর নিজেরই মনের এই রহস্য বুঝে উঠতে পারেন না। তাই বোধহয় হেরে গিয়েও হার মানতে চান না। রুচি মুক্তি খুঁজলেও তিনি মুক্তি দিতে পারেন না।

যজ্ঞের নিমন্ত্রণে একটি দিনের মত বাইরে যেতে হবে, বিমর্ষ হয়ে বসেছিলেন আর ভাবছিলেন দেবশর্মা। প্রতি মুহূর্ত শুধু এক পরপ্রেমিকা নারীর প্রতিটি আকুলতাকে বাধা দিয়ে দিয়ে অর্থহীন জীবনের অনেকগুলি দিন কেটে গিয়েছে। বড় জ্বালা ও বড় বেশি অপমানে ভরা অনেকগুলি দিন। তবু আজ প্রবাসে যাবার সময় বুঝতে পেরে বিস্মিত হন দেবশর্মা, তাঁর সমস্ত অন্তর বেদনায় ভরে উঠেছে। দেবশর্মা জানেন, ফিরে এসে এই জ্বালাভরা দিনগুলিকেও আর ফিরে পাবেন না। মুক্তির সুযোগ পেয়ে যাবে রুচি। বনমৃগীর উদ্দাম স্বপ্ন অবাধ আনন্দে এই আশ্রমের শান্ত ও শ্যামল ছায়ার সব দুর্বল বাধা ছিন্ন ক'রে চলে যাবে। সার্থক হবে রুচির ইন্দ্রমায়া, সফল হবে পুরন্দরের অভিসার।

অনেকক্ষণ ধ'রে নিবিড় চিন্তার মধ্যে যেন একটি পথ খুঁজতে থাকেন দেবশর্মা। চলে যাবার সময়ও নিকট হয়ে আসছে। দেবশর্মা ব্যস্তভাবে ডাকলেন—বিপুল।

উপাধ্যায়ের এই ব্যস্ত আহ্বান শুনতে পেয়ে পাঠগৃহ থেকে অধ্যয়নরত শিষ্য বিপুল সম্মুখে এসে দাঁড়ায়।

দেবশর্মা বলেন—মাত্র একটি দিনের জন্য যজ্ঞের নিমন্ত্রণে আমাকে বাইরে যেতে হবে বিপুল। কিন্তু যেতে মন চাইছে না।

দেবশর্মার কণ্ঠস্বরে বড় বেশি বেদনার সুর ছিল। বিপুলও সমবেদনার সুরে প্রশ্ন করে—কেন গুরু?

চুপ করে থাকেন দেবশর্মা। যেন বহু দ্বিধা ও লজ্জার মধ্যে তাঁর মুখের ভাষা পথ হারিয়ে ফেলেছে। বিপুলেরই সাগ্রহ এবং বারংবার অনুনয়ে মনের ভার যেন একটু লঘু হয়ে ওঠে। দেবশর্মা বলেন—তোমার কাছে আমার একটি অনুরোধ আছে বিপুল।

যে, দেখতে সুন্দর হ'লেও সে-মুখের হাসিকে সুন্দর মনে হয় না রাজা মহীপাল।

রাজা মহীপালের মুখের হাসি মিলিয়ে যায় এবং দুই ওষ্ঠ যেন দুঃসহ এক বেদনার স্পর্শে কাঁপতে থাকে।

লীলা বলে—হৃতরাজ্য উদ্ধার করার জন্য কোন প্রতিজ্ঞায় আর আকাঙ্ক্ষায় প্রলুব্ধ হয়ে ওঠে না যে-রাজার চক্ষু, সেই চক্ষুর কোন প্রলুব্ধ চাহনি দেখে মন তৃপ্ত হয় না রাজা মহীপাল।

দুই চক্ষু বন্ধ ক'রে নীরবে বিষণ্ণ কাষ্ঠমূর্তির মত দাঁড়িয়ে থাকেন রাজা মহীপাল।

উজ্জ্বল হয়ে ওঠে লীলার চক্ষু। ধীরে ধীরে এবং নিঃশব্দে কক্ষান্তরে গিয়ে একটি তরবারি হাতে নিয়ে ফিরে আসে লীলা এবং সেই তরবারিকেই উপহারের মত দুই হাতে তুলে নিয়ে নিঃশব্দে দাঁড়িয়ে থাকে।

রাজা মহীপাল চোখ খুলতেই নিবিড় স্বরে আবেদন জানায় লীলা—এই নিন রাজা মহীপাল, আপনারই রাজ্যের এক দীনা নারীর উপহার।

সেই আবেদন যেন এক হঠাৎ আলোর ঝলক, চমকে উঠেছে রাজা মহীপালের চোখের অন্ধকার। সাগ্রহে তরবারি হাতে তুলে নিলেন রাজা মহীপাল। তারপর আর মুহূর্ত মাত্রও বিলম্ব না ক'রে কক্ষ ছেড়ে চলে গেলেন।

চুপ ক'রে দাঁড়িয়ে চোখের জল মোছে বণিককন্যা লীলা। তারপরেই ছুটে বের হয়ে একেবারে পথের উপর এসে দাঁড়ায়। দেখতে পায় লীলা, চলে যাচ্ছেন রাজা মহীপাল, যেন এই বিলাসের স্বপ্নপুরী হতে মুক্ত হয়ে এক বন্দী তার মুক্তির আনন্দে যোদ্ধার মূর্তি ধ'রে ঘোড়া ছুটিয়ে চলে যাচ্ছে।

অনেক দূরে চলে গিয়েছেন মহীপাল। প্রাসাদের দুয়ার পিছনে ফেলে রেখে লীলাও ফিরে আসে জনপদের বিপণি-বীথিকার নিকটে। ভবনে প্রবেশ করতেই উদ্বিগ্ন পিতা ও মাতা সন্দিগ্ধচিত্তে প্রশ্ন করেন—কোথায় গিয়েছিলে দুরভিলাষিণী মেয়ে?

লীলা বলে—গিয়েছিলাম স্বামিভবনে।

ক্রোধে চিৎকার করেন পিতা—কে তোমার স্বামী?

লীলা বলে—রাজা মহীপাল।

মাতা ভর্ৎসনা করেন—তুমি মিথ্যাবাদিনী, তুমি চরিত্রহীনা।

বুঝতে পারে লীলা, চিরকাল এই অপবাদের বোঝা বহন ক'রেই চলবে তার জীবন। রাজা মহীপালের ভবন কোনদিনই তার স্বামিভবন হয়ে উঠবে না। হয়তো জয়ী হবেন, হয়তো হৃতরাজ্য পুনরুদ্ধার ক'রে আবার গৌড়েশ্বর হবেন রাজা মহীপাল, কিন্তু এই দীনা বণিককন্যাকে তাঁর হৃদয়ের কাছে কোনদিন আহ্বান করতে পারবেন না। রণোল্লাসের মত্ততার মধ্যে কোথায় হারিয়ে যাবে আজকের স্মৃতি! মনেও পড়বে না রাজা মহীপালের, তাঁরই অনুরাগিণী এক জনপদবাসিনী নারী হৃদয়ের সকল লোভ সংবরণ ক'রে, আর নিজেরই উপর নিষ্ঠুর হয়ে একদিন গৌরবের পথে পাঠিয়ে দিয়েছিল তাঁকে, আর নিজে ফিরে গিয়েছিল শূন্য হয়ে।

হৃতরাজ্য পুনরুদ্ধার করেছিল রাজা মহীপাল। বাণগড়ের তাম্রশাসন বলে, 'অনধিকৃত-বিলুপ্ত' রাজ্য ও 'জনকভু' বরেন্দ্রভূমি অধিকার করে রাজা মহীপাল আবার পালরাজগৌরবের প্রতিষ্ঠা করেছিলেন। কিন্তু ভুলতে পারেননি সেই নারীকে, যে নারীর ধিক্কারবাণী একদিন তাঁর মোহ ভেঙে দিয়ে তরবারি হাতে নেবার প্রেরণা দান করেছিলেন।

কিন্তু কোথায় সে নারী? আজও কি সেই নারী বিলাসী মহীপালের প্রলুব্ধ চোখের দৃষ্টিকে ঘৃণা ক'রে দূরে সরে থাকতে চায়?

জনপদের বিপণি-বীথিকার নিকট দিয়ে অনেকবার শোভাযাত্রা ক'রে চলে গিয়েছেন রাজা

মহীপাল। কিন্তু বেদনার্ত চক্ষে দেখেছেন, সেই ক্ষুদ্র শ্রেষ্ঠিভবনের বাতায়ন রুদ্ধ। যেন বিগত কালের এক রাজকীয় প্রগল্‌ভতা সহ্য করতে না পেরে স্তব্ধ হয়ে গিয়েছে এক নারীর হৃদয়। অপমানের রূঢ় স্পর্শের নাগাল হতে চিরকালের মত দূরে সরে থাকতে চায় সেই মানিনী।

তাই ভালো। শুধু সেই একটি দিনের স্মৃতিকেই স্মরণীয় ক'রে রাখবেন রাজা মহীপাল। বিশ্বাস নিয়ে আর শ্রদ্ধা নিয়ে সেই নারী আজ আর মহীপালের প্রেমাকুল হৃদয়ের কাছে এসে দাঁড়াতে চায় না। কিন্তু সেই নারীকেই জীবনের স্বপ্ন ক'রে রাখবেন রাজা মহীপাল।

যেখানে, প্রান্তরের যে-স্থানে পুষ্পলতিকার মত সুন্দর সেই নারীকে বক্ষোলগ্ন করেছিলেন, সেই স্থানে বিরাট এক দীর্ঘিকা খনন করলেন রাজা মহীপাল।

কে জানে কি বুঝেছিল শ্রেষ্ঠিদুহিতা লীলা, কিন্তু লীলাও যেন তার জীবনের প্রথম প্রেম ও প্রিয়পরশের অনুভব জীবনে অক্ষয় ক'রে রাখবার জন্য সেই দীঘির জলে গিয়ে স্নান ক'রে আসতো। সেই সেদিনের মতই প্রতিদিন শেষ রাতের আকাশে যখন শেষ তারকা নিভে গিয়ে ভোরের আভাস রঙীন হয়ে উঠতো, তখন ঘর থেকে বের হয়ে আর জনপদের বিপণি-বীথিকা পার হয়ে, প্রান্তরক্রোড়ের সেই দীর্ঘিকার নিকটে এসে দাঁড়াতো লীলা। আর, স্নান সমাপন ক'রে ঘরে ফিরে যেতো।

কিন্তু একদিন আর ঘরে ফিরে যেতে পারেনি লীলা এবং সেই দিনই বুঝতে পেরেছিল বণিক ও বণিকপত্নী, তাদের কন্যা মিথ্যাবাদিনী নয়।

সেদিন দীঘির জলে স্নান সমাপন ক'রে তীরে উঠবার জন্য অগ্রসর হতেই দেখতে পায় লীলা, তারই দিকে তাকিয়ে আছে এক প্রেমিকের মুগ্ধ অথচ স্নিগ্ধ দুটি চক্ষু।

হাত এগিয়ে দিয়ে রাজা মহীপাল বলেন—এসো।

লীলা প্রশ্ন করে—কোথায়?

মহীপাল বলেন—তোমার স্বামিভবনে।

স্নানসিক্ত পুষ্পলতিকার মত সেই দেহ সেই আহ্বানের আনন্দ সহ্য করতে গিয়ে ব্রীড়াভঙ্গে আরও সুন্দর হয়ে ওঠে। রাজা মহীপালের হাতে হাত রাখে লীলা।

আজও আছে সেই দীঘি। শুধু মহীপালের গীতে নয়, আধুনিক দিনাজপুরের দশ ক্রোশ দক্ষিণে 'মহীপালের দীঘি'র জলেও হাজার বছর আগের এক প্রেমের স্মৃতি আজও কলনাদ জাগিয়ে তোলে।

# রাণী রায়বাঘিনী

গৌতম বুদ্ধের পিতৃব্য অমৃতোদনের পুত্র পাণ্ডুশাক্য দেশভ্রমণে বের হয়ে একদিন দামোদর-তটের যেখানে শ্রান্ত হয়ে বসেছিলেন আর শান্ত দামোদরের শীতল জলে স্নান ক'রে শ্রান্তি অপনোদন করেছিলেন সেখানেই কালক্রমে গড়ে উঠেছিল সুন্দর ও সমৃদ্ধ এক জনপদ। সে জনপদের নাম ভূরিশ্রেষ্ঠ। ধনাঢ্য শ্রেষ্ঠীদের বসতি ভূরিশ্রেষ্ঠ।

দশম শতকের কবি কৃষ্ণ মিশ্রও ভূরিশ্রেষ্ঠের সমৃদ্ধি দেখে বিস্মিত হয়েছিলেন। গৌড় বিজয়ী চন্দেলরাজ যশোবর্মার সভাকবি কৃষ্ণ মিশ্রের প্রবোধচন্দ্রোদয় নাটকে গৌড় রাষ্ট্রের সুখ্যাতি আছে। গৌড়ং রাষ্ট্রমুত্তমং, কিন্তু নিরুপমা রাঢ়াপুরী ভূরিশ্রেষ্ঠিক হলো নামধামপরমং। এই ভূরিশ্রেষ্ঠেরই রাজা পাণ্ডুদাসের সভাপণ্ডিত শ্রীধর ভট্ট বৈশেষিক দর্শনের প্রশস্তপাদ ভাষ্যের টীকা 'ন্যায়কন্দলী' রচনা ক'রে প্রাচীন ভূরিশ্রেষ্ঠের সাংস্কৃতিক গৌরবের আর এক সাক্ষ্য চিরস্থায়ী ক'রে রেখে গিয়েছেন। সেই ভূরিশ্রেষ্ঠের স্মৃতি আজও বহন করছে দামোদর-তটের একটি ক্ষুদ্র গ্রাম। তার নাম ভুরশুট। কেউ বা বলেন ভুরশো।

শতাব্দীর পর শতাব্দী, অনেক রাজনীতির ঝঞ্ঝা ভূরিশ্রেষ্ঠের ভাগ্যাকাশ মথিত ক'রে চলে গিয়েছে। স্থান হতে স্থানান্তরে গড়ে উঠেছে ভূরিশ্রেষ্ঠের নতুন রাজধানী। অনেক সিংহাসন অপসারিত হয়েছে, অনেক দুর্গের দ্বার চূর্ণ হয়েছে। আবার নতুন সিংহাসনে দেখা দিয়েছেন· নতুন অধিপতি, আর নতুন দুর্গের দুয়ারে নতুন রাজবংশের রক্ষাসৈনিকের ভিড়।

সেই প্রাচীন দামোদরের প্রবাহও পথ পরিবর্তন করেছে। কে জানে ইতিহাসের কত কঠিন পাথরের পরিচয় ভেসে গিয়েছে দামোদরের প্লাবনে। তবুও সব ভেসে যায়নি ; বহু প্রাচীন গড়ের ধ্বংসচিহ্ন আজও অঙ্কিত রয়েছে দামোদরের এই তটভূমির নানা স্থানে। গড়-ভবানীপুর, গড়-বসন্তপুর, গড়-মান্দারন, গড়-বাসডিঙা—হিন্দু মোগল ও পাঠান যুগের কত রাজ্য ও রাজার ভাঙা-গড়ার কাহিনী মূক হয়ে পড়ে রয়েছে হুগলি জেলার দামোদরের দুই পাশে। ঐ পাণ্ডুয়াই কি সেই রাজা পাণ্ডুদাসের নামের সাক্ষী? দিল্লীর পাঠান বাদশাহ ফিরোজ শাহ ও হিন্দু রাজশক্তির ঐতিহাসিক সংঘর্ষের চিহ্ন ধারণ ক'রে আজও দাঁড়িয়ে রয়েছে শাহ সুফির অতি জীর্ণ বাইশ দরজার মসজিদ সমাধি আর আজান-মিনার। দিল্লীর কুতুব-মিনারের মত পাণ্ডুয়ার এই মিনারেও প্রাচীন মন্দিরের ইষ্টক তার পূর্বতন স্থাপত্যের অন্তিম চিহ্ন জাগ্রত ক'রে রেখে পরাভূত এক রাজশক্তির বেদনাভিভূত শেষদিনের কথা স্মরণ করিয়ে দেয়।

মোগল বনাম পাঠানে যে তরবারির সংঘর্ষে একদিন বাংলার রাজনীতি অশান্ত হয়ে উঠেছিল, তার ইতিহাসেরও বহু স্মৃতি ছড়িয়ে রয়েছে হুগলি জেলার এই দামোদরের দুই তটে। সে ইতিহাসের নানা কাহিনী সমাধিস্থ হয়ে রয়েছে এইসব গড়েরই নীরব ভগ্নস্তূপে। ভূরশুট পরগণার সামন্ত রাজা রুদ্রনারায়ণকেও একদিন মোগলের পক্ষে আর পাঠানের বিরুদ্ধে অস্ত্র ধারণ করতে হয়েছিল।

দিল্লীর মোগল দরবারকে বৎসরে মাত্র একটি স্বর্ণমুদ্রা ও একটি কম্বল রাজকর-স্বরূপ প্রদান করতেন ভূরিশ্রেষ্ঠের রাজা রুদ্রনারায়ণ। মোগল দরবারও ভূরিশ্রেষ্ঠের নিকট হতে এর বেশি কোন আনুগত্য দাবি করতেন না। নিজের রাজ্যে বস্তুত স্বাধীনই ছিলেন রাজা রুদ্রনারায়ণ। নিজের দুর্গ, নিজের সৈন্য, আর নিজের প্রজা নিয়ে যে রাজগর্বে প্রতিষ্ঠিত ছিলেন রুদ্রনারায়ণ, সেই রাজগর্বে কখনো হস্তক্ষেপ করেননি কূটনীতিনিপুণ বাদশাহ আকবর।

কিন্তু উড়িষ্যার পাঠান অধিপতি কতলু খাঁ-ই একদিন ভূরিশ্রেষ্ঠরাজা রুদ্রনারায়ণের মনের শান্তি নষ্ঠ ক'রে দিলেন। দিল্লীর মোগল দরবারকে অস্বীকার করেছেন কতলু খাঁ। উড়িষ্যা থেকে মোগলশক্তির আধিপত্য অপসারিত ক'রে স্বাধীন সুলতানরূপে নিজেকে ঘোষণা

করেছেন কতলু খাঁ। বাংলা দেশ হতেও মোগলশক্তিকে অপসারিত ক'রে বাংলার মসনদে আসীন হওয়ার সংকল্প তিনি গ্রহণ করেছেন। মোগলবিরোধী এই বিদ্রোহের অভিযানে তিনি রাজা রুদ্রনারায়ণের সহযোগিতা দাবি করেছেন। কতলু খাঁ'র দাবি অপমানের মতই রাজা রুদ্রনারায়ণকে আঘাত করেছে। পাঠান কতলুর এই দাবির মধ্যে যেন এক ঔদ্ধত্যের ভ্রূকুটি প্রচ্ছন্ন হয়ে রয়েছে। এই আমন্ত্রণ উপেক্ষা করেছেন রুদ্রনারায়ণ।

তবু আহ্বান আসে। শেষ পর্যন্ত কতলু খাঁ'র ভ্রূকুটি একেবারে স্পষ্ট হয়ে দেখা দিলো। স্বেচ্ছায় পাঠানপক্ষে যোগদান ক'রে এবং পাঠান কতলুর বন্ধু সামন্ত হয়ে মোগলবিরোধী অভিযানে সাহায্য করতে হবে, নয় বশ্যতা স্বীকারে বাধ্য করা হবে--রাজা রুদ্রনারায়ণের কাছে এই বার্তা প্রেরণ করলেন কতলু খাঁ। দূতের ছদ্মবেশ ধারণ ক'রে একদিন এই বার্তা বহন ক'রে নিয়ে এলেন কতলু খাঁ'রই ভ্রাতুষ্পুত্র এবং সেনাপতি ওসমান।

ভুরশুটের রাজধানী বসন্তপুরের দুর্গে কতলু খাঁ'র দাবির বার্তা নিয়ে প্রবেশ করলেন আগন্তুক দূত, ছদ্মবেশী সেনাপতি ওসমান। রাজা রুদ্রনারায়ণ তখন রোগশয্যায় শায়িত। আগেই বিষণ্ণ হয়েছিল বসন্তপুর, কতলু খাঁ'র দূতের আগমন সংবাদ শুনে আরও বিষণ্ণ হয়ে উঠলো।

আশংকায় বিচলিত হয়ে উঠেছে প্রজার দল, কৌতূহলে বিচলিত হয়ে উঠেছে রাজা রুদ্রনারায়ণের সৈন্যদল। সকলের চিন্তা এই প্রশ্নেই চঞ্চল হয়ে উঠেছে, রাজা রুদ্রনারায়ণ কি পাঠান কতলুর পক্ষেই যোগদান করবেন? মোগল দরবারের প্রতি বিশ্বাসঘাতকতা করবার ঐ দাবি কি মেনে নেবেন রাজা রুদ্রনারায়ণ?

বসন্তপুর দুর্গের দুয়ারের বাইরে এসে ভিড় করে হাজার হাজার প্রজা। আর, কতলু খাঁ'র ছদ্মবেশী সেনাপতি ওসমান স্বয়ং এসে বসেন রোগশয্যায় শায়িত রুদ্রনারায়ণের সম্মুখে। দূত ওসমানের হাত থেকে বার্তা-লিপি নিয়ে পাঠ করেন রুদ্রনারায়ণ। অপমানে আহত রাজা রুদ্রনারায়ণ নিষ্পলক চক্ষে তাকিয়ে থাকেন আগন্তুক দূতের মুখের দিকে। রোগকাতর রুদ্রনারায়ণের বিষণ্ণ চক্ষুর দৃষ্টি যেন দুটি স্থিরশিখার মত জ্বলতে থাকে।

রুদ্রনারায়ণ বলেন—এই কি কতলু খাঁ'র শেষ কথা?

দূত বলেন—হ্যাঁ, হয় পাঠান পক্ষে যোগদান করুন, নয় এই দুর্গ পাঠানের হাতে ছেড়ে দিয়ে চলে যান।

হঠাৎ পার্শ্বের কক্ষ-দ্বারের আবরণ যেন কঙ্কণ ধ্বনির আঘাতে চঞ্চল হয়ে ওঠে। কক্ষের ভিতর থেকে এক দাসী বের হয়ে রাজা রুদ্রনারায়ণের সম্মুখে এসে দাঁড়ায়। আবেদন জানায়—রাণীমাতা একবার এই পত্র পাঠ করতে চান।

রুদ্রনারায়ণের কাছ থেকে কতলু খাঁ'র প্রেরিত পত্র নিয়ে তেমনি আবার কক্ষান্তরে চলে গেল দাসী। পরমুহূর্তে ফিরে এসে আগন্তুক দূতের হাতেই সেই পত্র ফিরিয়ে দিলো। দেখে চমকে উঠলেন দূতবেশী সেনাপতি ওসমান। টুকরো টুকরো ক'রে ছিঁড়ে ফেলা হয়েছে সেই কঠোর ভ্রূকুটিপোষিত পত্র।

—এ কি? দূতবেশী সেনাপতি ওসমান সহ্য করতে না পেরে চিৎকার ক'রে উঠলেন।

দাসী বলে—রাণীমাতা আপনার পত্রের এই প্রত্যুত্তরই দিয়েছেন।

চলে গেলেন সেনাপতি ওসমান। দুর্গদ্বারে সমবেত প্রজার দল রাজা রুদ্রনারায়ণের নামে জয়ধ্বনি তুলে উল্লাস করতে থাকে। আর, দুর্গ-ভবনের কক্ষের নিভৃতে রোগশয্যাগত রাজা রুদ্রনারায়ণের কাছে ধীরে ধীরে এগিয়ে আসেন রাণী ভবশংকরী।

ভবশংকরীর মুখের দিকে তাকিয়ে রাজা রুদ্রনারায়ণের দুই চোখের বিষণ্ণ দৃষ্টি যেন দুর্লভ এক আনন্দের স্পর্শে সুস্মিত হয়ে ওঠে। ভবশংকরীর হাত ধ'রে সাগ্রহে বলেন—এ কি করলে তুমি?

—যা করা উচিত, তাই করেছি।

ভবশংকরীর শান্ত ও সুন্দর মুখের দিকে আরও বিস্মিত হয়ে তাকিয়ে থাকেন রাজা রুদ্রনারায়ণ। তার পরেই ধীরে ধীরে অশ্রুসজল হয়ে ওঠে তাঁর দুই চোখ।

বেদনায় ব্যাকুল হয়ে রাণী ভবশংকরী বলেন—বল, আমি কি কোন ভুল করেছি?

—না, কোন ভুল করোনি।

—তবে কিসের দুঃখ?

—দুঃখ এই যে, এই হাতে আর তরবারি ধরবার সুযোগ পাবো না।

—কেন?

—আমার দিন ফুরিয়ে এসেছে।

মিথ্যা বলেননি রাজা রুদ্রনারায়ণ। বুঝতে পেরেছিলেন, তাঁর জীবনদীপ ক্ষীণ হয়ে এসেছে। এই রোগশয্যা থেকে উঠে দাঁড়াবার আর সুযোগ পাবেন না।

রুদ্রনারায়ণ বলেন—কর্তব্য অসমাপ্ত রেখেই চলে যেতে হচ্ছে, একমাত্র এই দুঃখেই আমি শান্তি পাচ্ছি না রাণী।

—বল, তোমার কোন্ কর্তব্য অসমাপ্ত রইল?

কিছুক্ষণ চুপ ক'রে থাকেন রাজা রুদ্রনারায়ণ। তারপর বলেন—আগামী অমাবস্যায় আমার উপাস্য মহাদেব মণিনাথের কাছে গিয়ে রাজ্যের শান্তি প্রার্থনা ক'রে পূজা দেবো, এই ইচ্ছা ছিল মনে। কিন্তু সে অমাবস্যা তিথি দেখা দেবার আগেই বোধ হয়...।

আর্তনাদ ক'রে স্বামীর পায়ে মাথা লুটিয়ে দেন রাণী ভবশংকরী। যেন ছিন্নলতার মত অসহায় দেহ, আর কতগুলি অশ্রু দিয়ে গড়া হৃদয়ের এক নারী মৃত্যুপথযাত্রী স্বামীর পায়ের কাছে পড়ে থাকে।

রুদ্রনারায়ণ বলেন—আমার এই ইচ্ছা তুমি পূর্ণ কর রাণী, এই আমার অনুরোধ। মহাদেব মণিনাথের মন্দিরে গিয়ে আমার হয়ে তুমিই রাজ্যের কল্যাণের জন্য আমার মানতের পূজা দিয়ে আসবে।

শান্ত হলেন রাজা রুদ্রনারায়ণ। বিশ্বাস করেন, এই কর্তব্য পালন করতে পারবে রাণী ভবশংকরী। এমন কোন কঠিন কর্তব্য নয়। কিন্তু...।

রাজা রুদ্রনারায়ণ বলেন—কিন্তু...।

আর কিছু বলতে পারেন না। ছিন্নলতার মত অসহায় সেই নারীর মুখের দিকে তাকিয়ে বিষণ্ণ ও বেদনার্ত হয়ে ওঠে রোগজীর্ণ রুদ্রনারায়ণের মুখ। কতলু খাঁ'র ক্রোধের মশাল জ্বলে উঠবে আর ক'দিন পরেই। দামোদর পার হয়ে সেই ক্রোধের বহ্নি ছুটে আসবে বসন্তপুরের এই দুর্গের সব সম্মান পুড়িয়ে দেবার জন্য। মণিনাথ মহাদেবের নাম নিয়ে সেই সংকটে ভূরিশ্রেষ্ঠ রাজ্যের সম্মান রক্ষার জন্য তরবারি ধারণ করবে কে? এই তো তাঁর মনের সব চেয়ে বড় দুঃখ। কিন্তু বলতে পারেন না, বলবেন কার কাছে, বলে কি লাভ হবে?

কোন কথাই বলেননি রাজা রুদ্রনারায়ণ, কিন্তু কি আশ্চর্য, রাণী ভবশংকরী কি তাঁর স্বামীর মনের গভীরে গোপন-করা এই বেদনার ভাষা শুনতে পেয়েছেন? রাণী ভবশংকরী ধীরে ধীরে কক্ষান্তরে চলে গেলেন এবং রাজা রুদ্রনারায়ণের তরবারিকে বক্ষোলগ্ন প্রিয় উপহারের মতই দু'হাতে ধারণ ক'রে আবার ফিরে এসে দাঁড়ালেন সম্মুখে। মাথা ছুঁইয়ে সে তরবারিকে প্রণাম করেন রাণী ভবশংকরী, তার পরেই প্রণাম করেন স্বামীকে।

তাকিয়ে থাকেন রাজা রুদ্রনারায়ণ। আজ এই মুহূর্তে যেন তাঁর জীবনের সহচরী এই নারীকে নতুন ক'রে চিনতে পারলেন। ছিন্নলতার মত অসহায় মনে হয়েছিল যাকে, এখন তাকে দেখে মনে হয়, ঘুমন্ত এক বিদ্যুতের লতা। কাঁকন-পরা অভিমানের নারী নয়, ভূরিশ্রেষ্ঠ রাজ্যের সব সংকটের অন্ধকারে খড়্গের দীপ্তি হয়ে ঝলসে উঠতে পারে যে প্রতিজ্ঞা, সে

প্রতিজ্ঞারই এক নারী যেন এতদিন আত্মগোপন করেছিল এই স্নিগ্ধ বেণী আর আলতা সিঁদুরের রঙীন মায়ার আড়ালে। আনন্দে হেসে ওঠে রাজা রুদ্রনারায়ণের চক্ষু। আর কোন কিন্তু নেই তাঁর মনে। রুদ্রনারায়ণ বলেন—আর কোন দুঃখ নেই আমার মনে। মনে শান্তি নিয়েই মরতে পারবো এইবার। মণিনাথ তোমার মঙ্গল করুন।

রাজা রুদ্রনারায়ণের মৃত্যুর পর রাজ্য শাসনের সব ভার নিজের হাতেই তুলে নিলেন রাণী ভবশংকরী। প্রতি অমাবস্যায় রাত্রিকালে মণিনাথ মহাদেবের মন্দিরে গিয়ে পূজা দেন, আর রাজ্যের কল্যাণ কামনা করেন ভবশংকরী। বৈধব্যের বেদনা সহ্য করতে গিয়ে গভীর রাত্রির নিস্তব্ধতার মধ্যে একাকিনী গড়-ভবনের নিভৃতে বসে যে হাতে চোখের জল মুছে ফেলতে হয়, প্রভাত হতে সেই হাতেই তরবারি ছুঁয়ে দুর্গের সৈনিকদের নির্দেশ দান করেন ভবশংকরী। কতলু খাঁ'র সেনাপতি তাঁর সেনাবহর নিয়ে বসন্তপুরের গড় আক্রমণের জন্য প্রস্তুত হয়েছেন, এই সংবাদ শুনতে পেয়েও আতঙ্কিত হয় না ভূরিশ্রেষ্ঠের কোন প্রজা। দামোদরের জল শত্রুসৈনিকের রক্তে আর একবার রঙিন ক'রে দেবার প্রতিজ্ঞা নিয়ে উল্লাসে রণসজ্জা ক'রে প্রস্তুত হয় দুর্গের সৈনিক।

সতর্ক গড়-বসন্তপুরের দুর্গরক্ষী সারারাত জেগে থাকে। পাঠানবাহিনীর আক্রমণেব অপেক্ষায় দিবস ও রাত্রির প্রতি মুহূর্ত কেটে যায়। দামোদরের তীরে সারা রাত ধ'রে মশালের সংকেত জ্বলে। দুর্গদ্বারের দুন্দুভির কাছে প্রস্তুত হয়ে দাঁড়িয়ে থাকে নিদ্রাহীন প্রহরী। কিন্তু দামোদরের তটে শত্রুবাহিনীর পদশব্দ শোনা যায় না।

আবার এক অমাবস্যার রাত্রি। মণিনাথ মহাদেবের মন্দিরে পূজা দেবার জন্য যাত্রা করলেন রাণী ভবশংকরী। সঙ্গে অল্পসংখ্যক সশস্ত্র অনুচর। বসন্তপুর হতে তিন ক্রোশ দূরে মণিনাথের যে মন্দিরে প্রতি অমাবস্যায় পূজা দিতেন স্বামী, এবং রাজ্যের কল্যাণ কামনা করতেন, সেই মন্দির ভবশংকরীর জীবনের এক নূতন মোহ হয়ে উঠেছে। পূজা করেন, রাজ্যের শান্তি এবং কল্যাণ কামনা করেন ; স্বামীর কাছে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন ভবশংকরী, সে প্রতিশ্রুতিকে এক নতুন ব্রতের মতই পালন করেন। শুধু তাই নয়, পূজার শেষে যখন মন্দিরের প্রদীপের দিকে তাকিয়ে দাঁড়িয়ে থাকেন ভবশংকরী, তখন তাঁর চোখে যেন ভেসে ওঠে একটি ভালোবাসার মুখ। যেন কার নিঃশ্বাসের বাতাসে মুছে যায় তাঁর চোখের জল।

সে অমাবস্যার রাত্রিতে যেন ভুল ক'রে ঘুমিয়ে পড়েছিল দামোদরের জল। জলপ্রবাহের কলশব্দ শোনা যায় না। নিথর অন্ধকারে আচ্ছন্ন হয়ে রয়েছে ভূরিশ্রেষ্ঠের প্রান্তর।

পূজা সমাপন ক'রে আর মণিনাথের কাছে কল্যাণ প্রার্থনা ক'রে মাত্র প্রণাম করেছেন রাণী ভবশংকরী, সেই মুহূর্তে মন্দিরদ্বারে যেন একটা ঝড়ের শব্দ এসে আছাড় দিয়ে পড়লো। রক্ষী সৈনিকদের সতর্ক অস্ত্র ঝনঝন ক'রে বেজে ওঠে। শোনা যায়, যেন ভূরিশ্রেষ্ঠের আকাশ ও বাতাসকে সতর্ক ক'রে দেবার জন্য দূরে বসন্তপুরের দুর্গদ্বারে অবিরল শব্দে বেজে চলেছে দুন্দুভি। দামোদরের দুই তটে ভূরিশ্রেষ্ঠের সৈনিকের মশালের সংকেত চঞ্চল হয়ে উঠেছে। সৈন্যবাহিনী নিয়ে পাঠান সেনাপতি ওসমান আক্রমণ করেছেন, বসন্তপুরের দুর্গকে নয়, মণিনাথের মন্দিরকেই।

চতুর ব্যাধের মত এতদিন ধ'রে সুযোগ খুঁজছিলেন সেনাপতি ওসমান। গড়-বসন্তপুরের গর্বকে সহজে অপহরণ করবার উপায় সন্ধান করছিলেন। ভুলতে পারেননি, গড়-বসন্তপুরের রাজভবনের অভ্যন্তরে এক কক্ষদ্বারের আড়ালে দাঁড়িয়ে যে কঙ্কনধ্বনি একদিন তাঁর কঠোর দাবির পত্রকে অবহেলাভরে ছিন্নভিন্ন ক'রে ফেরত দিয়েছিল। সে অপমানের প্রতিশোধ নেবার প্রতিজ্ঞা করেছিলেন ওসমান। চর নিযুক্ত ক'রে জানতে পেরেছিলেন, প্রতি অমাবস্যার রাত্রিতে অতি অল্পসংখ্যক রক্ষী প্রহরী নিয়ে রাণী ভবশংকরী গড়-ভবানীপুরের মণিনাথ মন্দিরে পূজা

দিতে আসেন।

জানবার পর আর দেরি করেননি ওসমান। আক্রমণ করেছেন মণিনাথের মন্দিরকে।

মন্দিরের দ্বারে এসে দাঁড়ালেন রাণী ভবশংকরী। দেখলেন, দূরে কাতার বেঁধে দাঁড়িয়ে আছে ওসমানের সৈন্য। আর, ওসমানেরই এক দূত এসে দাঁড়িয়ে আছে মন্দিরদ্বারের নিকটে, সঙ্গে আছে একটি শিবিকা।

রাণী ভবশংকরীর হাতে পত্র দিলো ওসমানের দূত।—'হরিণীর জন্য সোনার পিঞ্জর প্রেরণ করা হলো।'

হ্যাঁ, পিঞ্জরই বটে। শিবিকা পাঠিয়েছে উদ্ধত ওসমান। ওসমানের বশ্যতার শৃংখল স্বীকার ক'রে নেবার জন্য এই মুহূর্তে প্রবেশ করতে হবে ঐ শিবিকায়।

ভুল করেছিলেন এবং ভুল বুঝেছিলেন পাঠান সেনাপতি ওসমান। শিবিকার দিকে তাকিয়ে সেই মুহূর্তে সেই হরিণীরই চোখে জ্বলে উঠেছিল এক বাঘিনীর দৃষ্টি।

ভবশংকরীর নির্দেশে সেই মুহূর্তে ওসমানের দূতের সম্মুখেই শিবিকায় আগুন লাগিয়ে দেওয়া হলো। দাউ দাউ ক'রে জ্বলে উঠলো শিবিকা। প্রস্তুত হলেন রাণী ভবশংকরী, তরবারি হাতে নিয়ে হাঁক দিলেন, এবং তাঁর রক্ষী সৈন্য নিয়ে পাঠান সৈন্যের ব্যূহের উপর এক খণ্ড শাণিত অসিফলকের মত ঝাঁপ দিয়ে পড়লেন।

রাণী ভবশংকরীর তরবারির আঘাতে সচকিত শত্রু পিছনে হটে যেতেই যেন মৃত্যুর ফাঁদে পা দিলো। বসন্তপুরের দুর্গ হতে ভবশংকরীর সৈন্যবল এতক্ষণে এসে পৌঁছে গিয়েছে। ব্যর্থ হলো ওসমানের কৌশল। রণমত্তা রাণী ভবশংকরীর উৎসাহে অনুপ্রাণিত ভুরিশ্রেষ্ঠের অশ্বারোহী দীর্ণ ক'রে দিলো শত্রুব্যূহ। তাড়িত শত্রুসৈন্য ফিরে এসে দাঁড়ালো দামোদরের তটে। তারপর, দামোদর পার হয়ে ফিরে চললো পরাভূত ওসমানের সৈন্য। শুধু তটবালুকার উপর পড়ে রইল নিহত শত্রুর শোণিতের চিহ্ন।

সেই শোণিতচিহ্নও একদিন মুছে গিয়েছিল দামোদরের জলের প্লাবনে। কিন্তু দামোদর-তটের সেই অমাবস্যার রাত্রির অন্ধকারে রাণী ভবশংকরীর হাতের তরবারি ভুরিশ্রেষ্ঠের যে সম্মান রক্ষা করেছিল, তার গৌরব অবশ্য আজও মুছে যায়নি। মোগল বাদশাহ আকবরও বিস্মিত হয়েছিলেন এক বিধবা সামন্তপত্নীর সেই রণকুশলতা ও অমিত সাহসের কাহিনী শুনে। রায়বাঘিনী—বাদশাহ আকবরই রাণী ভবশংকরীকে এই উপাধি দান করেছিলেন।

রায়বাঘিনীর নামের গৌরব বেঁচে থাকলেও বসন্তপুর দুর্গের সেই গৌরব আজ আর বেঁচে নেই। মাত্র একটি ভগ্নস্তূপ হয়ে পড়ে রয়েছে রাজা রুদ্রনারায়ণের বসন্তপুরের সেই দুর্গ। লোকে বলে পেঁড়োর গড়। হাওড়াঘাট স্টেশন থেকে মাত্র দশ ক্রোশ দূরে মুন্সীরহাট, আর মুন্সীরহাট হতে কিছু দূরে পেঁড়ো-বসন্তপুর। কাণা দামোদরের কিনারায় আজ সমাধিস্থ হয়ে রয়েছে রায়বাঘিনীর সেই গর্বের দুর্গ।

আবার অমাবস্যার রাত্রি দেখা দিয়েছিল এবং রাত্রির অন্ধকারে সেই মহাদেব মণিনাথেরই কাছে গিয়ে চোখের জল ফেলেছিলেন স্বামিহারা সেই বিধবা কুলবধূ ভবশংকরী। সে মণিনাথ ও তাঁর মন্দির আজও আছে। বসন্তপুর হতে মাত্র দু'ক্রোশ দূরে গড়-ভবানীপুরের মণিনাথ মন্দির।

# ফুলজানি-নামা

তিনি ছিলেন গৌড়ের ইলিয়াসশাহী সুলতান বংশেরই এক সম্ভ্রান্তের মেয়ে। এই মেয়ে যদি সেদিন তাঁর ভঙ্গীমনোহর দুটি বাঁকা ভুরু, কালো চোখের চাহনি, আর শিশির-ধোওয়া গোলাপের মত অধরের শোভা নিয়ে হজরৎ পাণ্ডুয়ার পথে বের না হতেন আর পথের মাঝেই হঠাৎ এক অপরিচিত যুবকের সঙ্গে তাঁর মুখোমুখি দেখা না হতো এবং সেই অপরিচিতের মুখের দিকে তিনি যদি বিস্মিত হয়ে আর মুগ্ধ হয়ে না তাকাতেন, তবে গৌড়ের মসনদেরই ইতিহাস ভিন্নরকম হয়ে যেতো।

রিয়াজ-উস-সালাতিন জানে না আর তারিখ-ই-ফিরিশতাও বলতে ভুলেই গিয়েছে, কি নাম ছিল সেই মেয়ের। ভোলেনি শুধু পাঁচ শত বছর আগের গৌড়ের এক গ্রাম্য-কবির পুঁথি।

গ্রাম্য কবি-ঐতিহাসিকের রচিত পুঁথি সেই 'ফুলজানি-নামা'র কোন চিহ্ন আজ আর খুঁজে পাওয়া যাবে না। জীর্ণ ও বনাকীর্ণ, ধ্বস্ত ও ধূলিমলিন পাণ্ডুয়ার পথের ধুলোর মতই, কে জানে কবে কোন্ ঝড়ে সে পুঁথির জীর্ণ পাতাগুলি উড়ে গিয়ে মহানন্দার জলে পড়েছে আর ভেসে গিয়েছে। আজ গৌড়-পাণ্ডুয়ার মসনদের কাহিনী নিয়ে মুখরতা করে শুধু রিয়াজ আর ফিরিশতা। শুধু হত্যালিপ্সু তরবারির শোণিতাক্ত চমক আর অভিসন্ধির কথা। কিন্তু ফুলজানি-নামা শুধু গেঁথে রেখেছিল এক প্রেমিকার মনের কথার মালা, গৌড়ের মসনদের ইতিহাসেই ঘটনা ঘটিয়েছিল যে নারীর প্রেমের দাবী।

লুপ্ত হয়ে গিয়েছে পুঁথি ফুলজানি-নামা, কিন্তু তার রেশ যেন আজও রয়েছে মহানন্দাতটের গ্রাম-জনপদের স্মৃতিতে, ছন্নছাড়া আর টুকরো টুকরো প্রবাদের মত।

ইলিয়াসশাহী বংশের সন্তান আজিম নামে এক সম্ভ্রান্তের সেই মেয়ের নাম ফুলজানি বেগম। কে জানে, কেন কবি দিয়েছিলেন এই নাম। হয়তো সেই মেয়ের প্রেমের ইতিহাস স্মরণ করতে গিয়ে ফুলের মতই বর্ণে সৌরভে আর কোমলতায় গড়া একটি প্রাণের পরিচয় পেয়েছিলেন গাথা-রচয়িতা গ্রাম্য কবি।

পাণ্ডুয়ার ছোট দরগাহের কিছু উত্তরে সোনা মসজিদ, জরাজীর্ণ হয়ে পড়ে আছে যার প্রাচীন গৌরবের গম্বুজ মিনার আর দুয়ার। শুধু একটি কষ্টিপাথরের স্মৃতিফলকে তার ঐতিহাসিক পরিচয় আজও চোখ মেলে আছে। তারই উত্তরে সুবৃহৎ সমাধিসৌধ একলাখী। লোকে বলে, একলক্ষ্মী মসজিদ। এই সমাধিসৌধের ভিতরে প্রবেশ ক'রে তিনটি কবরের দিকে তাকালেই অনুভব করা যায়, বোধ হয় নিছক কল্পনা নয় পুঁথি ফুলজানি-নামার কাহিনী। বাতাসের যদি ভাষা থাকতো, তবে এই নিস্তব্ধ একলাখী সৌধেরই পাষাণের দরজায় গভীর রাতের বাতাস হঠাৎ উচ্ছ্বসিত হয়ে শুনিয়ে দিতে পারতো সেই কাহিনী, সেই ফুলজানি-নামা, এক প্রেমিকা নারীর আশা ও হতাশা, আগ্রহ ও দ্বিধা এবং আনন্দ ও আক্ষেপের কাহিনী।

যাঁর নাম ফুলজানি বেগম, তাঁরই নাম আসমানতারা। ফুলজানি-নামা হলো আসমানতারার আত্মকথা।

—আসমানের তারা নই আমি, তিনিই দিয়েছিলেন এই নাম। প্রার্থনা করি, আমার এই নামটিই শুধু বেঁচে থাকুক, নামহীন কোন কবরের মাটির আড়ালে, আর সব নাম মুছে যাক।

কোনদিনও তো ঘরের বাইরে যেতে মন চায়নি, কিন্তু সেদিন কেন যেন মনে হলো, যাই, বড় দরগায় গিয়ে পীর জলালের সমাধিতে ফুল দিয়ে আসি।

দিয়েছিলাম ফুল, আর ঘরে ফিরবার পথে পিতার অন্তিম ক্ষণের সেই কথাগুলিই মনে পড়ছিল—মসনদের চেয়ে মানুষ অনেক বড়।

পিতার সেই কথার অর্থ বুঝেছিলাম। পিতার ইচ্ছা, তাঁর একমাত্র কন্যা যেন ভুল ক'রে

একমাত্র মসনদের মানুষকেই মানুষ ব'লে না মনে করে, যেন ভালোবাসতে পারে সাধারণ মানুষকে। তাঁর একমাত্র কন্যা যেন জীবনের সাথী খুঁজতে গিয়ে ভুল ক'রে না ভালোবেসে ফেলে এমন কোন মানুষকে, গৌড়-মসনদের জন্য লুব্ধ হয়ে আর ষড়যন্ত্রের তরবারি নিয়ে ঘুরেফিরে বেড়ায় যে মানুষ। মসনদকে ঘৃণাই করতেন পিতা। বলতেন, ঐ রক্তসিক্ত ষড়যন্ত্র-বিচলিত ও অভিশপ্ত মসনদের ছায়ার কাছেও যেতে নেই, তার চেয়ে দূরে সরে গিয়ে ভিখারী হয়ে থাকাও ভালো।

ইলিয়াসশাহী ক্ষমতার গৌরবশিখা নিভে গিয়েছে। হিন্দু রাজা গণেশ দত্ত আজ গৌড়-মসনদে সমাসীন। কিন্তু তাঁর মসনদের চারদিক ঘিরে রয়েছে লোভীর চোখের নীরব অভিসন্ধি। নুর-কুতুবের ষড়যন্ত্রের কাছে একবার নতি স্বীকার করেছিলেন রাজা গণেশ। রাজপুত্র যদু ইসলাম গ্রহণ করেছিলেন। রাজা গণেশের পরে গৌড়ের মসনদে যিনি বসবেন, তিনি হবেন মুসলমান, এই ব্যবস্থা ক'রে তবে শান্ত হয়েছিলেন নুর-কুতুব ও তাঁর দল।

কিন্তু শুনেছি, রাজা গণেশ আবার নুর-কুতুবের দলকে উপেক্ষা করেছেন। সুবর্ণধেনু ব্রতের অনুষ্ঠান ক'রে পুত্র যদুকে আবার হিন্দুধর্মে দীক্ষিত করেছেন রাজা গণেশ। অনেক ব্রাহ্মণ উপস্থিত ছিলেন এই অনুষ্ঠানে। শুনেছি বিখ্যাত উদয়নাচার্য আর কুল্লুক ভট্টও এসেছিলেন। স্বর্ণ ও বস্ত্র দান গ্রহণ ক'রে, শাস্ত্রবাক্যের সাহায্যে এই অনুষ্ঠানের প্রতি সমর্থন জানিয়ে চলে গিয়েছেন হিন্দু সমাজের শাস্ত্রীরা। আবার ক্রুদ্ধ হয়েছেন নুর-কুতুব ও তাঁর দল।

মহানন্দার দিক থেকে ঘন বনের মাথার উপর দিয়ে একটা ঝড় ছুটে আসছিল সেদিন। পালকির দরজা দিয়ে মুখ বের ক'রে দেখছি সেই দৃশ্য। দেখে চমকে উঠলাম, ঝড়ের মতই ছুটে আসছে একটি ঘোড়া। তার উপর এক যুবক সওয়ার। কে জানে কেন, বোধ হয় মেঘের বুকে বিজলি-ঝলক দেখতে পেয়ে ভয়ে চমকে উঠলো ঘোড়া। হঠাৎ পথের উপর আছাড় খেয়ে পড়লেন যুবক। ভয়-পাগল ঘোড়া ছুটে উধাও হয়ে গেল।

দেখলাম তাঁকে। এমন ক'রে কোন দিন তাকাইনি কোন পুরুষের মুখের দিকে। ভালো লাগছিল তাঁকে দেখতে, আর সেই মুহূর্তে নিজের মনকেও চিনে ফেলতে ভুল করিনি। এই মানুষটি যদি আমার জীবনের সাথী হয়? নিজের মনের প্রশ্ন শুনেই লজ্জিত হয়েছিলাম, আর আশ্চর্য হয়েছিলাম, পীর জলালের কবরে গিয়ে যে মানত করেছিলাম, সেই মানত কি এত শীঘ্রই সফল হয়ে উঠবে?

জানতাম না, তিনি হিন্দু কি মুসলমান। জানতাম না, তিনি রাজা না সাধারণ। আমি শুধু মানুষটিকেই দেখছিলাম, আর বুঝতে পেরেছিলাম, এমন একটি মানুষকেই তো খুঁজছে আমার মন।

আহত হয়ে এক বৃক্ষতলে দাঁড়িয়ে ছিলেন তিনি। থামালাম পালকি। ভুলে গেলাম লজ্জা আর সংকোচ। কাছে গিয়ে বললাম—আসুন আমার পালকিতে।

আপত্তি করেননি তিনি। এবং এক অপরিচিতকে সঙ্গে নিয়ে একই পালকিতে পাশাপাশি বসে থাকতেও কোন লজ্জা হয়নি আমার। কিন্তু লজ্জিত হতে হলো, যখন দেখলাম, তিনি অপলক চোখে আমার মুখের দিকে তাকিয়ে রয়েছেন।

তিনি শান্তভাবেই শুনলেন আমার পরিচয়। কিন্তু আমিই চমকে উঠলাম, তার পরিচয় শুনে। রাজা গণেশ দত্তর পুত্র যদু দত্ত, যিনি, গৌড়-মসনদের উত্তরাধিকারী।

ভয় পেয়েছিলাম। এ যে মসনদের মানুষ! নিজের মনকেও কঠিন ক'রে নিয়ে ভেবেছিলাম, এখানেই শেষ ক'রে দিতে হবে এই ভালোবাসার ভুল। অভিশপ্ত গৌড়-মসনদের ছায়ার কাছেও যাবো না।

ভুল করিনি। নিজের কোন দোষও দেখতে পাইনি। আমি তো এক অপরিচিতকেই মনে মনে হৃদয় দান ক'রে ফেলেছিলাম। মসনদী ঐশ্বর্যের কোন লোভ আমার এই ভালোবাসার

মধ্যে ছিল না। তিনি হিন্দু না মুসলমান, তাও ভেবে দেখবার নিয়মও যে বিস্মৃত হয়েছিলাম। মসনদের মানুষকে নয়, আমি একজন মানুষকেই আপন করতে চেয়েছি।

ভুলতেও পারিনি তাঁকে। দেখা হতো তাঁর সঙ্গে। পাণ্ডুয়া জানে না যে, এক তরুণ ফকির প্রতি সন্ধ্যায় আজিম মঞ্জিলের দ্বারপ্রান্তে এসে দাঁড়িয়ে থাকেন, তিনিই হলেন রাজা গণেশ দত্তের পুত্র যদু দত্ত, গৌড়বঙ্গের ভবিষ্যতের রাজা যদু দত্ত। ফকিরের ছদ্মবেশ ধরে তিনি আসেন, তাই তো তাঁর সঙ্গে দুটো কথা বলবার, আর সেই সঙ্গে মনের কথা বলবার সুযোগ পাই।

তাঁরই দেওয়া নাম—আসমানতারা।

আমিই ঠাট্টা ক'রে প্রশ্ন করতাম—কোন্ আসমানের তারা?

তিনি তাঁর বুকের উপর হাত রেখে বলতেন—এই আসমানের।

—কিন্তু ঐ আসমানের তারা আমি হবো কি ক'রে?

—কেন হতে পারবে না?

—তুমি যে হিন্দু। ওখানে আমার ঠাঁই হবে কেমন ক'রে?

—তুমি যদি আপত্তি না কর, তবেই হবে।

—আমার আপত্তি নেই, কিন্তু ভয় হয়...।

—কি?

—তুমিই পারবে না।

—কেন?

—তোমার ধর্ম কি মুসলমানের মেয়েকে আপন ক'রে নিতে পারবে? তোমার আত্মীয়, তোমার সমাজ আমাকে হিন্দুবধূ ব'লে স্বীকার ক'রে নেবে কি?

তিনি বলতেন—বৃথা এই সন্দেহ। হিন্দুর সমাজ যে অপর ধর্মের মানুষকে আপন ক'রে নিতে পারে, তার প্রমাণ আমি। জালালউদ্দীন আবার যদু দত্ত হতে পেরেছে। হতাশ হয়ো না তারা, রাজা গণেশ দত্তের প্রতাপ আর হিন্দু শাস্ত্রীর উদারতা আজ আমাদের প্রেমের সহায়।

তারা, এই নামেই সেদিন তিনি ডেকেছিলেন আমাকে। সেদিনই তিনি প্রথম আমার হাত ধরলেন। বললেন—আমি স্বপ্ন দেখেছি তারা, সীমন্তে সিঁদুর, কপালে তিলক, পায়ে অলক্তক, আর মাথায় ধানদূর্বার আশীর্বাদ নিয়ে শঙ্খধ্বনির সঙ্গে সঙ্গে তুমি বধূবেশে চলেছো আমার পাশে পাশে।

একটুও খারাপ লাগেনি, বরং শুনতে বড়ই মধুর লেগেছিল তাঁর এই স্বপ্নের কথা। মনে মনে কামনাও করেছিলাম, সফল হোক তাঁর স্বপ্ন।

মাস গেল, বছর ঘুরে বছর এল, তারপর এক দুঃসংবাদ শুনেই একদিন দু'চোখ জলে ভরে উঠলো। রাজা গণেশ দত্তের মৃত্যু হয়েছে। তাঁর পুত্রবধূ হয়ে তাঁর সম্মুখে গিয়ে দাঁড়াবার সৌভাগ্য আর হলো না। জানতে পারলেন না তিনি, কে বসে রয়েছে এখানে এক শুভ মুহূর্তের প্রতীক্ষায়, তাঁরই পুত্রের বধূ হবার আশায়। ইলিয়াসশাহী বংশের মেয়ের কপালে সিঁদুর দেখে যেতে পারলেন না রাজা গণেশ দত্ত।

দেখা হয় না তাঁর সঙ্গে। শুনলাম অভিশপ্ত গৌড়-মসনদের চারদিকে আবার ষড়যন্ত্রের তরবারি অশান্ত হয়ে উঠেছে। কিন্তু, কি আশ্চর্য, নুর-কুতুবের দল নয়। হিন্দুর দল।

যদু দত্তের ভ্রাতা মহেন্দ্রই চাইছেন গৌড়-সিংহাসন। হিন্দু-শাস্ত্রীরা সমর্থন করেছেন মহেন্দ্রকে। যদু দত্তের হিন্দুত্বকেই অস্বীকার করেছেন হিন্দুর সমাজ আর হিন্দুর শাস্ত্রী। তাঁরা বলেছেন, সুবর্ণধেনুব্রত কেন, হীরকধেনুব্রত করলেও জালালউদ্দীন কখনো আর যদু দত্ত হতে পারেন না। হিন্দুত্ব একবার ছাড়লে চিরকালের মতই ছাড়া হয়। এর মধ্যে ফিরে আসার কোন পথ নেই, ফিরিয়ে নেবার কোন শাস্ত্র নেই।

প্রতিহিংসায় মত্ত হয়ে উঠলেন রাজা যদু দত্ত। সুলতান জালালউদ্দীন নামেই তিনি

গৌড়ের মসনদে বসলেন। তাঁর সহায় হলো নুর-কুতুব দলের শক্তি। গৌড়-পাণ্ডুয়ার মন্দির ভাঙলেন সুলতান জালালউদ্দীন। দেবালয়ে আরতি নিভে গেল, ঘণ্টাধ্বনি স্তব্ধ হলো। রাজধানী থেকে হিন্দু বিতাড়িত ক'রে নিষ্কণ্টক হলেন জালালউদ্দীন।

এই ভয়ংকর দিনগুলির মধ্যেই একটি শুভদিনও দেখা দিলো। সুলতান জালালউদ্দীনের বেগম হয়ে, তাঁরই সঙ্গে পীর জালালের কবরে প্রণাম ক'রে একদিন তাঁরই প্রাসাদে গিয়ে উঠলাম আমি, তাঁর আসমান তারা।

আমি যাকে চেয়েছিলাম তাঁকেই পেলাম। আমার মনের কোন অপরাধ হয়নি। কখনো চিন্তা করবার প্রয়োজন হয়নি, তিনি হিন্দু কি মুসলমান। কত মণ সোনা দিয়ে তৈরি করা হয়েছে গৌড়-মসনদের পায়া, তারও হিসাব আমি রাখি না। সেদিন যাকে দেখে ভালোবেসেছিলাম, আজ তাঁকেই পেয়েছি। তিনি স্বামী, আমি তাঁর স্ত্রী। সফল হয়েছে আমার মুগ্ধ দৃষ্টির পিপাসা।

কিন্তু তাঁকে দেখে মনে হতো, যেন জীবনের একটা মধুর স্বপ্ন হারিয়ে শূন্য হয়ে গিয়েছে তাঁর মন। আমার মুখের দিকে তাকিয়েও আনমনা হয়ে থাকেন।

শুনলাম, সেদিন তাঁরই আদেশে রাজধানীতে হিন্দুর শাস্ত্রগ্রন্থ ভস্মসাৎ করা হয়েছে। শুনে দুঃখ হয়েছিল এবং তাঁরই সম্মুখে গিয়ে আপত্তি করেছিলাম—এ কি করছো তুমি? স্বজাতির উপর কি এত ভয়ানক হতে হয়?

—স্বজাতি? কথাটি উচ্চারণ ক'রেই নিষ্পলক চক্ষে নিঃশব্দে আকাশের দিকে তাকিয়ে রইলেন তিনি। আরও বিস্মিত হয়ে দেখলাম, বাষ্পাচ্ছন্ন হয়ে উঠেছে তাঁর দুই চোখ।

সেদিন তিনি আমাকে তাঁর সেই চোখের বেদনার অর্থ বুঝতে দেননি। কোথায় তাঁর জীবনের অতৃপ্তি? কি খুঁজছে তাঁর চিন্তান্বিত বক্ষের নিঃশ্বাস? তিনি বলেননি, আমিও খোঁজ করিনি, জানতেও পারিনি। জানলাম পাঁচ বছর পরে।

সুলতান জালালউদ্দীনের পুত্র এসেছে আমার কোলে। আমিই গৌড়-মসনদের ভবিষ্যতের সুলতানের মাতা। আমার ছেলের নাম আহমদ।

বড় হয়ে উঠেছে আহমদ। আহমদ আমার গর্ব। আহমদকে যখন ঘুম পাড়িয়ে শান্ত করি, তখন মনে হয় গৌড়-মসনদের আশা আনন্দ ও গর্বকে দু'হাত দিয়ে আগলে রাখছি আমি।

তিনিই হঠাৎ একদিন বললেন—আমার সঙ্গে যেতে পারবে তারা?

—কোথায়?

—এই মসনদের জঞ্জাল ফেলে রেখে, ঐ মহানন্দা পার হয়ে অনেক দূরের এক গ্রামের কুটিরে গিয়ে থাকবো আমি তুমি আর আমার ছেলে!

—দূর গ্রামের কুটিরে?

—হ্যাঁ, এক ক্ষুদ্রগ্রামের এক কুটিরে, যদু দত্ত আর তার স্ত্রী ও ছেলে।

বুঝলাম, আবার হিন্দুর জীবনে ফিরে যাবার জন্য ব্যাকুল হয়ে উঠেছেন আমার স্বামী সুলতান জালালউদ্দীন। জীবনে প্রিয়তমার সিঁথিতে সিঁদুর আর কপালে তিলক দেখতে পাননি রাজা যদু দত্ত। তাই কি তাঁর স্বপ্ন আজও ছটফট করছে? হিন্দুদ্রোহী জালালউদ্দীনের বুকের ভিতর কি অতি স্বজাতিপ্রেমিক যদু দত্তের সত্তা আজও জেগে রয়েছে?

পারিনি, তাঁর সেই প্রস্তাবে সায় দিতে পারিনি আমি।

এই প্রস্তাব যে আমার ছেলে আহমদকে গৌড়-মসনদ থেকে নির্বাসিত করার প্রস্তাব। আমার ছেলে কুটিরবাসী হবে, এ যে কল্পনাতেও সহ্য করা যায় না।

বলেছিলাম—ক্ষমা করো।

তিনি বললেন—কেন?

—আহমদ যদি না আসতো আমার কোলে, তবে চলে যেতে পারতাম। ছেলেকে

মসনদের অধিকার হতে সরিয়ে নিয়ে যেতে পারবো না। ছেলেকে ঠকাতে পারবো না।

শুনে হাসলেন তিনি। সেদিন তাঁর সেই হাসির অর্থও বুঝিনি। সেদিন মনেও পড়েনি, পিতার সেই অন্তিম উপদেশ। বুঝতেও পারিনি, আমার আকাঙ্ক্ষা মসনদের ছায়ার কাছে এসে লুব্ধ হয়ে দাঁড়িয়েছে।

সতেরো বছর ধ'রে গৌড়-মসনদে সমাসীন থেকে তিনি যেদিন এই জীবনের সব উদ্বেগ থেকে চিরকালের মত বিদায় নিলেন, সেদিন আমার বুক ভেঙে গিয়েছিল বেদনায়, কিন্তু উদ্বিগ্ন হইনি। সহায় আছেন নুর-কুতুবের দল। গৌড়ের মসনদে মুসলমান সুলতান জালালউদ্দীনের ছেলে আহমদ শাহ সুলতান হয়ে বসবেন। কোন সমস্যা ছিল না। কোন বাধা আপত্তি ও আশংকা ছিল না।

মসনদে বসলো আমার আহমদ। গৌড়-মসনদের নূতন সুলতান আহমদ শাহের মাতা আমি। হিন্দু দত্ত বংশের শক্তি ও ক্ষমতা চূর্ণ হয়ে গিয়েছে। প্রতিদ্বন্দ্বী নেই। মুসলমান আমীর ওমরাহ আর সেনাপতির সমর্থনে নিরাপদ হয়েছে আমার ছেলের সিংহাসন। আজ মনে হয়, ভাগ্য আমাকে কৃপা করেছে।

মাত্র পাঁচটি বছর পার হলো। বুঝতেও পারিনি গৌড়-মসনদের চারদিকে আবার সেই নুর-কুতুবেরই ষড়যন্ত্র হিংস্র হয়ে ছুটোছুটি করছে। যেদিন বুঝলাম, সেদিন শংকিত চিত্তের আর্তনাদ চাপতে গিয়েই মনে পড়লো তাঁর সেই হাসি, যে হাসির অর্থ কোনদিন বুঝতে চেষ্টা করিনি।

নুর-কুতুব মুসলমান, আমার ছেলে আহমদও মুসলমান। ধর্মের মিল আছে, তবু কেন অশান্ত হয়ে উঠলেন নুর-কুতুব?

তারপর হঠাৎ একদিন আমার মনের সব প্রশ্ন আর উদ্বেগের মীমাংসা ক'রে দিলো চক্রান্তকারীর হুংকার। প্রাসাদে প্রবেশ করে আমার চোখের সম্মুখ থেকেই আমার ছেলেকে, গৌড়ের সুলতান আহমদ শাহকে বন্দী ক'রে নিয়ে গেলেন নাসিরুদ্দীন। তারপর এক সন্ধ্যায় একলাখী মসজিদের দ্বারে জনতার সমাবেশ দেখে ছুটে গিয়ে দাঁড়ালাম। দেখলাম, আমার স্বামী জালালউদ্দীনেরই কবরের পাশে নতুন কবর খুঁড়ে রাখা হয়েছে। আমার ছেলে আহমদের কবর। নাসিরুদ্দীনের নির্দেশে ঘাতকের শোণিতলিপ্সু তরবারি আমার ছেলের প্রাণ শেষ ক'রে দিয়েছে। গৌড়ের মসনদে সুলতান হয়ে বসেছেন নাসিরুদ্দীন শাহ।

আর কোন উদ্বেগ রইল না জীবনে। অভিশপ্ত গৌড়-মসনদের গা ঘেঁষে থাকবার লোভ হয়েছিল, সে লোভের ভুল ভেঙে দিলেন খোদা।

এইবার চলে যেতে হবে। কিন্তু কোথায় যাবো? সেদিন তো তিনি নিয়ে যেতে চেয়েছিলেন দূর এক গ্রামের কুটিরে। তাঁর স্বপ্ন যে আমিই ব্যর্থ ক'রে দিয়েছিলাম। সিঁদুর দিয়ে সীমন্ত রঙিন ক'রে আর কপালে চন্দনতিলক এঁকে হিন্দু যদু দত্তের বধূ হবার সে আমন্ত্রণ রক্ষা করতে পারিনি।

তবু যাবো। আর এখানে নয়। যাবো সেই ভাতুড়িয়ায়, আমার শ্বশুর হিন্দু গণেশ দত্তর পিতৃপুরুষের ভিটায়। আমি হিন্দু যদু দত্তেরই বিধবা পত্নী। বধূ হয়ে সিঁথিতে সিঁদুর চিহ্ন নিয়ে যেখানে যেতে পারিনি, আজ সেখানেই যাবো হিন্দু বিধবার বেশে। ঐ ভিটাই আমার বাকি জীবনের আশ্রয়।

যাবার আগে শুধু নতুন সুলতান নাসিরুদ্দীনকে বলে যাবো, একটু জায়গা রেখো আমার স্বামী আর পুত্রের ঐ দুই কবরের কাছে...।

আসমানতারার আত্মকথার শেষ এখানেই। বাকি জীবন হিন্দু বিধবার মতই কঠোর নিয়ম আর নিষ্ঠা আর কৃচ্ছ্র পালন ক'রে ভাতুড়িয়ায় শ্বশুরের ভিটায় জীবনযাপন করেছিলেন আসমানতারা।

পাণ্ডুয়ার একলাখী মসজিদের ভিতরে আজও দেখা যায়, তিনটি সমাধি। যদু-

জালালউদ্দীন, তার পত্নী আসমানতারা ও পুত্র আহমদ শাহের সমাধি। সেই অভিশপ্ত মসনদও ধুলো হয়ে গিয়েছে। স্বামী আর পুত্রকে সঙ্গে নিয়ে এখন মাটির নিচে নিশ্চিন্ত হয়ে রয়েছেন আসমানতারা।

# সনকা ও মেনকা

বেশি দূরে নয়, সোমপুরের মহাবিহার। এই পথই সোজা চলে গিয়েছে সেই মহাবিহারের দিকে, যেখানে শত শত শ্রমণের জীবন বুদ্ধবাণীরই প্রদীপের মত আলোকিত ক'রে রেখেছে শান্ত সংঘারামের নিভৃতকে, আর সম্যক শান্তির আনন্দ প্রতিমূর্ত ক'রে রেখেছেন এক জ্ঞানী মহাস্থবির ; রত্নাকর-শান্তি।

এখানে শুধু সোমপুর মণ্ডলের অধিপতি পূর্ণপ্রভের প্রাসাদ আর সৈন্যভবন। ভারতের সকল প্রান্ত হতে আগত যাত্রিকেরা যায় এই পথে। কেউ জ্ঞানের, কেউ শান্তির এবং কেউ বা পুণ্যের অভিলাষী। সোমপুর মহাবিহারে এসে অন্তরের প্রার্থনা ধ্বনিত না করা পর্যন্ত যাত্রিকের আগ্রহ শান্ত হয় না। মাণ্ডলিক পূর্ণপ্রভের সৈনিক নির্বিঘ্ন ক'রে রেখেছে এই পথ। পথপ্রান্তের বিশ্রাম-বাটিকার প্রাঙ্গণে রত্নপেটিকা শিয়রের কাছে রেখে নিশ্চিন্ত মনে এবং অবাধ নিদ্রায় রাত্রিযাপন করতে পারে বণিক।

রাজপ্রাসাদের সম্মুখেই পথের অপর পার্শ্বে পাশাপাশি দুই উদ্যান, দুই উদ্যানেই দুটি দীর্ঘিকা এবং দুই দীর্ঘিকার কিনারায় রক্তপ্রস্তরে রচিত দুটি গৃহ। পুষ্পিত লতাজালে আচ্ছাদিত এই সুদৃশ দুই রক্তাভ গৃহকে দেখে মনে হয়, যেন দুই পক্ষিণীর দুই সুখপিঞ্জর।

কিন্তু সত্য সত্যই কোন দুই পক্ষিণী নয় ; রূপের দুই নারী বাস করে এই দুই রক্তাভ প্রস্তর আর পুষ্পিত লতাজলের অন্তরালে। রাজনর্তকী সনকা আর মেনকা।

সনকা জানে, সেই শুভদিন আর বেশি দূরে নয়, যেদিন নর্তকী জীবনের এই তুচ্ছ লতাজাল ছিন্ন ক'রে রাজপ্রাসাদের অন্তঃপুরে গিয়ে সে ঠাঁই নিতে পারবে। তার প্রণয়ে মুগ্ধ হয়েছেন রাজকুমার পুণ্যরত্ন। বৃদ্ধ মণ্ডলাধীশ পূর্ণপ্রভের মৃত্যুর পর মণ্ডলাধীশের পদে অভিষিক্ত হবার পরের দিনই পুণ্যরত্ন স্বয়ং এসে নর্তকী সনকার কণ্ঠে মাল্যদান ক'রে রাজপ্রাসাদে নিয়ে যাবেন। পুণ্যরত্নের মহিষী হবে সনকা। এই বিশ্বাসেই বিহুল হয়ে আছে নর্তকী সনকার হৃদয়। সূর্যোদয়ের সঙ্গে সঙ্গে দীর্ঘিকার সোপানে বসে জলকমলের উপর পদভার সঁপে দিয়ে রাজপ্রাসাদের দিকে তাকিয়ে থাকে সনকা। দুঃসহ তৃষ্ণায় চঞ্চল হয়ে ওঠে তার দুই চোখের তারকা। আর কতদিন? বৃদ্ধ মণ্ডলাধীশ পূর্ণপ্রভের আয়ু যে ফুরিয়ে যেতে চায় না। আর কতকাল এইভাবে শুধু প্রতীক্ষায় দিনরাত্রির মুহূর্তগুলি সহ্য করবে সনকা? কবে সোমপুর মণ্ডলের অধিপতির আসনে উপবেশন করবেন রাজকুমার পুণ্যরত্ন? সনকার রূপমুগ্ধ প্রণয়ী রাজকুমার পুণ্যরত্ন।

নর্তকী মেনকাও বিশ্বাস করে, সোমপুর মণ্ডলের ভবিষ্যতের অধিপতি পুণ্যরত্নের মহিষী হয়ে ঐ রাজপ্রাসাদের অভ্যন্তরে গিয়ে দাঁড়াবার সৌভাগ্য তারই জীবনে দেখা দেবে একদিন। মেনকা জানে, রাজকুমার পুণ্যরত্ন, মুগ্ধ হয়েছে তারই রূপের মায়ায়। প্রতিশ্রুতি দিয়েছেন রাজকুমার পুণ্যরত্ন—সেদিন আমি নিজের হাতে তোমার কবরীর ঐ তুচ্ছ পুষ্পসজ্জা ছিঁড়ে দিয়ে পরিয়ে দেবো স্ফটিকের মালা!

রাজসভায় সান্ধ্য প্রমোদের উৎসব হতে ক্লান্তপদে নিজ নিজ গৃহে ফিরবার সময় বৃদ্ধ রাজা পূর্ণপ্রভের প্রতি অভিবাদন জানাতে গিয়ে মনে মনে রাজার আয়ুকে ধিক্কার দেয় নর্তকী সনকা আর মেনকা। কিন্তু কল্পনাও করতে পারে না যে, রাজকুমাব পুণ্যরত্ন তখন অন্তরালে দাঁড়িয়ে মিথ্যা স্বপ্নের ছলনায় প্রলুব্ধ রূপের নারীকে দেখে হাসছেন। রাজকুমার পুণ্যরত্নের এক নিষ্ঠুর কৌতুকে মুগ্ধ হয়েছে আর লুব্ধ হয়ে উঠেছে দুই রূপের নাগিনী। প্রণয় নয়, প্রণয়ের অভিনয় করেন রাজকুমার পুণ্যরত্ন। দুই নর্তকীর আকাঙক্ষা আর উচ্চাভিলাষ পুণ্যরত্নের মিথ্যা কথার বাঁশি শুনে নেচে ওঠে। দেখে কৌতুক অনুভব করেন রাজকুমার

পুণ্যরত্ন। কিন্তু সনকা আর মেনকা রাজকুমার পুণ্যরত্নের সেই কৌতুকোচ্ছল হাসিকে লুব্ধ মনের মোহে আর ভুলে এক প্রণয়ধন্য পুরুষের আনন্দিত হৃদয়ের হাসি বলেই মনে করে। সন্দেহ করে না, সন্দেহ করার কথা মনেও হয় না।

অপরাহ্ণ বেলা, যখন গৃহনিভৃতে সুন্দর দেহের শোভা অবারিত ক'রে মুকুরের সম্মুখে দাঁড়িয়ে থাকে সনকা, তখন নিঃশব্দে গৃহে প্রবেশ ক'রে সনকার অঙ্গে রঙ্গভরে গন্ধরেণু নিক্ষেপ করেন পুণ্যরত্ন। সুস্মিত হয়ে ওঠে নর্তকী সনকার সুন্দর চক্ষু।

অভিযোগ করে সনকা—এই প্রতীক্ষা যে আর সহ্য হয় না।

পুণ্যরত্ন—বল, কি প্রতিকার করতে পারি?

সনকা—পিতা পূর্ণপ্রভের মৃত্যু পর্যন্ত অপেক্ষা না ক'রে তাঁরই অনুমতি নিয়ে কি আমাদের বিবাহ হ'তে পারে না?

পুণ্যরত্ন বলেন—না, পিতা কখনই অনুমতি দেবেন না।

চুপ ক'রে এবং বিষণ্ণ মুখে তাকিয়ে থাকে সনকা।

পুণ্যরত্ন বলেন—একটি উপায় আছে।

সনকা—কি উপায়?

পুণ্যরত্ন—বৃদ্ধ পূর্ণপ্রভকে যদি গোপনে বিষপ্রয়োগে হত্যা করা যায়, তবেই...।

চমকে আর্তনাদ ক'রে ওঠে সনকা—এমন ভয়ানক উপায় কল্পনাও করবেন না রাজকুমার।

পুণ্যরত্ন বলেন—তাহলে কি দিনের পর দিন, মাসের পর মাস, আর বৎসরের পর বৎসর এইভাবে শুধু প্রতীক্ষার বেদনা সহ্য করবো?

সজল চক্ষে সনকা বলে—না, তাও যে দুঃসহ।

পুণ্যরত্ন—তবে আমার প্রস্তাবে সম্মত হও সনকা। বৃদ্ধ পূর্ণপ্রভ আমাদের মিলনের পথে কণ্টক হয়ে রয়েছে। সে কণ্টক অপসারিত করতে হবে। বল, সম্মত আছো?

আর্তনাদের সুরে সনকা বলে—আছি।

অকস্মাৎ হেসে ওঠেন রাজকুমার পুণ্যরত্ন। মুগ্ধ এক নাগিনীকে কি ভয়ংকর এক লোভে লুব্ধ ক'রে তুলেছেন পুণ্যরত্ন! আশ্চর্য হয় নর্তকী সনকা, রাজকুমার পুণ্যরত্নের দুই চক্ষুতে কৌতুকের হাসি ফুটে ওঠে কেন? বুঝতে পারে না যে, নাগিনীর বিষাক্ত আকাঙ্ক্ষার মধ্যে আর একটু বিষ ঢেলে দিয়ে দেখছেন পুণ্যরত্ন, কেমন দেখায় সে নাগিনীর রূপ।

সনকার কাছ থেকে বিদায় নিয়ে রাজকুমার পুণ্যরত্ন তেমনই কৌতুকের খেলায় মত্ত হয়ে নর্তকী মেনকার গৃহদ্বারে এসে দাঁড়ান।

অভিমানে আপ্লুত স্বরে প্রশ্ন করে মেনকা—সনকার সঙ্গে আপনার এই অন্তরঙ্গতার অর্থ কি রাজকুমার?

রূপের নাগিনীর দুই চক্ষু ব্যথিত হয়ে উঠেছে। দেখে কৌতুক অনুভব করেন রাজকুমার পুণ্যরত্ন। সন্দেহ করেছে মেনকা, তারই প্রেমাস্পদ রাজকুমারকে কপট অনুরাগের জালে বন্দী করার জন্য ব্যস্ত হয়ে উঠেছে সনকা। দেখেছে মেনকা, প্রতি মধ্যাহ্নে উদ্যানের নিভৃতে বসে মালা গাঁথে সনকা। কার জন্য, কার কণ্ঠে সমর্পণের জন্য?

প্রশ্ন করে মেনকা—আমি সন্দেহ করি রাজকুমার, সনকা আপনারই প্রেম লাভের জন্য মাল্য রচনা করে প্রতিদিন, আর আপনি...।

পুণ্যরত্ন বলেন—আমি সনকার হাতের পুষ্পমালাকে ঘৃণা করি মেনকা, কিন্তু...।

মেনকা—বলুন।

পুণ্যরত্ন—কিন্তু আমার সন্দেহ হয়, সনকা তোমাকে বিষপ্রয়োগে হত্যা ক'রে তার প্রণয়পথ নিষ্কণ্টক ক'রে নিতে চায়।

চিৎকার ক'রে ওঠে মেনকা—এ সন্দেহ আপনি এখনো কেমন ক'রে সহ্য করছেন

রাজকুমার?
পুণ্যরত্ন—বল, কি প্রতিকার করতে পারি?
মেনকা—দুরভিলাষিণী সনকাকে এই রাজ্য থেকে বিতাড়িত করুন।
পুণ্যরত্ন বলেন—তুমি যদি বল, তবে এই জগৎ থেকেই ঐ ঈর্ষার সর্পীকে চিরকালের মত বিতাড়িত ক'রে দিই।
চমকে ওঠে মেনকা—বুঝলাম না রাজকুমার।
পুণ্যরত্ন—বিষপ্রয়োগে সনকাকে হত্যা করা ছাড়া সনকার অভিসন্ধি থেকে মুক্ত নিশ্চিন্ত ও নিরাপদ হবার আর কোন উপায় নেই মেনকা।
বেদনার্ত মুখে চুপ করে শুধু তাকিয়ে থাকে মেনকা।
পুণ্যরত্ন বলেন—উত্তর দাও মেনকা।
মেনকা কম্পিত কণ্ঠে বলে—কি ভয়ংকর প্রস্তাব করেছেন রাজকুমার!
পুণ্যরত্ন—তবে আমাদের মিলনের আশা ছেড়ে দাও মেনকা। যে-কোন মুহূর্তে সনকার চক্রান্তের বিষে মৃত্যু বরণ করার জন্য প্রস্তুত হয়ে থাকো।
মেনকা বলে—না, তা-ও সহ্য করতে পারবো না রাজকুমার। আপনি ব্যবস্থা করুন।
পুণ্যরত্ন—তাহলে আমার প্রস্তাব সমর্থন করছো?
মেনকা—কি প্রস্তাব?
পুণ্যরত্ন—আমি গোপনে বিষপ্রয়োগ ক'রে সনকার হিংসুক জীবন স্তব্ধ ক'রে দিতে চাই।
মেনকা বলে—তাই হোক।
অকস্মাৎ অট্টহাস্যে চঞ্চল হয়ে ওঠেন রাজকুমার পুণ্যরত্ন। তাঁরই কৌতুকের ছলনায় ভয়ানক এক পাপ-প্রস্তাবের বিষ গিলেছে নাগিনী। এই কৌতুককে একটু সন্দেহ করারও শক্তি নেই নাগিনীর।
দুই নাগিনীকে এইভাবে মিথ্যা প্রণয়ে মুগ্ধ আর লুব্ধ ক'রে আনন্দ লাভ করেন রাজকুমার পুণ্যরত্ন। শুধু আনন্দ নয়, গর্বও অনুভব করেন। তাঁর প্রণয় লাভের জন্য, তাঁরই জীবনসঙ্গিনী হবার জন্য কি ভয়ানক ব্যাকুল হয়ে উঠেছে দুই রূপসী নারীর চিত্ত! ঘৃণ্যতম পাপের পথেও এগিয়ে যেতে দ্বিধা নেই, যদি সে পথে এগিয়ে গিয়ে রাজকুমার পুণ্যরত্নের প্রেম লাভ করা যায়। রাজপ্রাসাদের অন্তঃপুরের অধীশ্বরী হবার জন্য লুব্ধ হয়ে উঠেছে দুই রাজনর্তকী, দুই রূপের নাগিনী। হাস্য লাস্য ও ভ্রূভঙ্গীর দুই কুহকিনী এক মিথ্যার কুহকে অভিভূত হয়েছে। বহু বিলাসে অভ্যস্ত রাজকুমার পুণ্যরত্নের এই এক অভিনব বিলাস।
দিন যায় এবং নর্তকী সনকাই একদিন বুঝতে পেরে বিস্মিত হয়, বিষপ্রয়োগের প্রস্তাব সত্যই কোন প্রস্তাব নয়, রাজকুমার পুণ্যরত্নের মনের এক বিচিত্র কৌতুকের বিলাস মাত্র।
প্রশ্ন করে সনকা—তবে কেন বৃথা এমন ভয়ানক কথা বলেছিলেন রাজকুমার?
পুণ্যরত্ন বলেন—শুধু পরীক্ষা ক'রে দেখলাম, আমার প্রেমের লোভে তুমি কত হীন হয়ে যেতে পারো।
যেন হঠাৎ অভাবিত ও অতি কঠোর এক আঘাতের বেদনায় স্তব্ধ হয়ে যায় সনকার চোখের হাসি আর মুখের ভাষা। তারপর বলে—আমার মনের হীনতা ক্ষমা করুন রাজকুমার। স্বীকার করি, আপনার প্রণয়ের লোভে মূঢ় হয়ে গিয়েছে আমার মন। ভালোমন্দ বিচার করার শক্তিও হারিয়ে ফেলেছি।
বাষ্পায়িত হয়ে ওঠে সনকার চক্ষু।
পুণ্যরত্ন বলেন—দুঃখ করো না সনকা। একটি নতুন প্রস্তাব আছে, শোনো।
সনকা—বলুন।
পুণ্যরত্ন—তুমি কি জানো যে, নর্তকী মেনকাও আমার প্রণয় কামনা করে।

সনকা—জানি না, সন্দেহ করি।

পুণ্যরত্ন—সন্দেহ নয়, সত্য কথা। কিন্তু আমি এখনো বুঝতে পারছি না, তোমাদের উভয়ের মধ্যে কার ভালোবাসা বেশি আন্তরিক।

সনকা—জেনে কি লাভ?

পুণ্যরত্ন—যার ভালোবাসা বেশি আন্তরিক, সে-ই হবে আমার জীবনসঙ্গিনী। আমি আমারও মনের দ্বন্দ্ব দূর ক'রে দিতে চাই সনকা।

সনকা—কি করতে হবে বলুন।

পুণ্যরত্ন—সেই প্রস্তাবই নিয়ে এসেছি। তুমি আর মেনকা, দু'জনেই দুটি পুষ্পমাল্য রচনা ক'রে কাল প্রভাতে রাজপ্রাসাদে নিয়ে যাবে। যার রচিত পুষ্পমাল্য দেখতে বেশি সুন্দর হবে, তারই মাল্য আমি কণ্ঠে গ্রহণ করবো, আর সে-ই হবে আমার জীবনসঙ্গিনী।

প্রস্তাব শুনে চুপ ক'রে বসে রইল নর্তকী সনকা।

চলে গেলেন রাজকুমার পুণ্যরত্ন।

নর্তকী মেনকাও শুনলো প্রণয়ের এই নতুন পরীক্ষার প্রস্তাব, এবং রাজকুমার পুণ্যরত্ন তাঁর এই নতুন কৌতুকের আনন্দ মনের মধ্যেই গোপন ক'রে রাজপ্রাসাদে চলে গেলেন।

সারারাত জেগে পুষ্পমাল্য রচনা করে নর্তকী সনকা ও নর্তকী মেনকা। কিন্তু কী আশ্চর্য, আজ এতদিন পরে যেন ক্লান্ত হয়ে উঠেছে মনের সব লোভে আগ্রহ আর আকাঙ্ক্ষা। আনন্দ নেই এমন মাল্য রচনায়। মন দেখেও ভালেবাসা চিনতে পারে না যে, ফুলের মালার মধ্যে সে দেখবে ভালোবাসার পরিচয়?

সন্দেহ হয়, এই প্রস্তাব বোধ হয় রাজকুমার পুণ্যরত্নের আর এক কৌতুক। কে জানে, কাল প্রভাতে হয়তো পুষ্পমাল্য হাতে নিয়ে আর এক অপমানের সম্মুখে গিয়ে মাথা নত ক'রে দাঁড়াতে হবে।

প্রভাত হয়। পুষ্পমাল্য নিয়ে রাজপ্রাসাদের দিকে এগিয়ে যেতেই পথের পাশে সরে দাঁড়ায় নর্তকী সনকা আর মেনকা। দেখতে পায়, প্রসন্ন প্রভাতের স্নিগ্ধতাকে যেন আরও স্নিগ্ধ ক'রে দিয়ে পথ হেঁটে চলেছেন এক সৌম্যমূর্তি জ্ঞানী, সঙ্গে কতিপয় শ্রমণ।

চলেছেন সোমপুর মহাবিহারের মহাস্থবির রত্নাকর-শান্তি। অপলক চক্ষে এবং বিস্ময়াপ্লুত অন্তরের সকল কৌতূহল শান্ত ক'রে দুই রাজনর্তকী দাঁড়িয়ে থাকে পথের এক পাশে। দেখতে থাকে, ধীরে ধীরে এগিয়ে আসছেন সেই সৌম্যমূর্তি। কী গভীর ও স্নিগ্ধ শান্তি উদ্ভাসিত হয়ে রয়েছে ঐ মুখমণ্ডলে!

পুষ্পমাল্য হাতে নিয়ে দুই নারী দাঁড়িয়ে আছে পথের পাশে। মহাস্থবির রত্নাকব-শান্তি নিকটে এসেই একবার থামলেন। দুই নারীর মুখের দিকে তাকিয়ে বিনম্র ভঙ্গীতে হাত তুলে শান্তি প্রার্থনা করলেন এবং তার পরেই সোমপুর মহাবিহারের পথ ধ'রে এগিয়ে চললেন মহাস্থবির রত্নাকর-শান্তি।

পুষ্পমাল্য হাতে নিয়ে পথের উপর স্থির-পুত্তলিকার মত স্তব্ধ হয়ে দাঁড়িয়ে থাকে রাজনর্তকী সনকা ও মেনকা। যেন এক স্নিগ্ধ ও শান্তিময় জীবনের শোভাযাত্রা এই পথের ধূলিকে পবিত্র ক'রে দিয়ে চলে গেল। রৌদ্র প্রখর হয়, বাদ্যরবে মুখর হয়ে ওঠে রাজা পূর্ণপ্রভের সৈন্যভবন আর রাজপ্রাসাদের সিংহদ্বার। কিন্তু নর্তকী সনকা ও মেনকা তাকিয়ে থাকে দূরান্তরের পথরেখার দিকে।

ধীরে ধীরে যেন অবসন্নের মত সেই পথের ধূলির উপরেই উপবেশন করে সনকা ও মেনকা। ভুল হয়েছে, মস্ত ভুল হয়ে গেল জীবনে। ঐ সৌম্যমূর্তির পায়ের কাছে জীবনের সব প্রশ্ন নিবেদন ক'রে দিয়ে আর শান্তিবাদ গ্রহণ ক'রে এই উদ্‌ভ্রান্ত আকাঙ্ক্ষার জীবন হতে চিরকালের মত দূরে চলে যাওয়াই যে ভালো ছিল। পথের ধূলির উপরেই পুষ্পমাল্য রেখে

দিয়ে প্রণাম করে নর্তকী সনকা আর মেনকা। চোখের জলে সিক্ত হয় পথের ধূলি। যেন জীবনের অন্ধতা ঘুচে গেল এতদিনে। সব লোভ ভুল, অপমান আর হীনতার স্পর্শ হতে মুক্তি লাভের পথ এতদিনে দেখতে পেয়েছে নর্তকী সনকা ও মেনকা।

মেনকার দিকে তাকিয়ে সনকা সহাস্যমুখে বলে—পথ দেখতে পেয়েছি আমি। বিদায় দাও ভগ্নী।

মেনকা উত্তর দেয়—আমিও যে পথ দেখতে পেয়েছি ভগ্নী। চল এক সঙ্গে যাই।

সোমপুর মহাবিহারের পথে ধীরে ধীরে এগিয়ে যেতে থাকে নর্তকী সনকা আর মেনকা। পথের ধূলির উপর পড়ে প্রখর রোদে শুকিয়ে শীর্ণ হয় দুটি পুষ্পমাল্য, দুই রূপের নাগিনীর কামনাময় জীবনের পরিত্যক্ত দুটি নির্মোকের মত।

রাজকুমার পুণ্যরত্নের নির্দেশ অনুযায়ী দুই খঞ্জ ভিখারী সেই প্রভাতে এসে রাজপ্রাসাদের প্রবেশপথে বসেছিল। রাজপ্রাসাদের দ্বারে যেন কঠোর এক কৌতুক বসিয়ে রেখেছেন পুণ্যরত্ন। প্রহরীকে আদেশ দিয়ে রেখেছিলেন পুণ্যরত্ন, দুই রাজনর্তকীর হাত থেকে পুষ্পমাল্য গ্রহণ করার জন্য যেন প্রণয়ীর ভঙ্গীতে কণ্ঠ অর্পণ করে এই দুই খঞ্জ ভিখারী। রাজপ্রাসাদেরই এক বাতায়নপথের অন্তরালে প্রতীক্ষায় দাঁড়িয়ে আছেন পুণ্যরত্ন। দেখে আর হেসে হেসে তৃপ্ত হবে পুণ্যরত্নের অহংকার, ঐ কৌতুকের আঘাতে লাঞ্ছিত হয়ে দুই আকাঙ্ক্ষার নাগিনী পুষ্পমাল্য বুকে জড়িয়ে ধরে কেমন ক'রে ছুটে পালিয়ে যায়।

কিন্তু রাজপ্রাসাদের দুয়ারের কাছে গিয়ে পুষ্পমাল্য হাতে নিয়ে আর রাজকুমার পুণ্যরত্নের প্রণয়প্রার্থিনী হয়ে সেদিন আর দেখা দিলো না দুই প্রতিদ্বন্দ্বিনী নারীর মূর্তি। রাজপ্রাসাদের বাতায়নপথে দাঁড়িয়ে শুধু বৃথা প্রতীক্ষায় ক্লান্ত হয়ে পড়লেন রাজকুমার পুণ্যরত্ন। মধ্যাহ্নের সূর্যও ক্রমে অস্তাচলের দিকে এগিয়ে চললো, কিন্তু মিথ্যা স্বপ্নের আহ্বানে মুগ্ধ দুই লোভবিহ্বলা নারীর বিব্রত মূর্তির দিকে তাকিয়ে কৌতুক অনুভব করবার সুযোগ পেলেন না পুণ্যরত্ন।

তবে, তবে কি পুষ্পমাল্য রচনা করতে ভুলে গিয়েছে সনকা আর মেনকা? তবে কি এখনো পুষ্পমাল্য রচনাই সমাপ্ত হয়নি? কৌতূহলী হয়ে এবং একটু বিস্মিত হয়েই রাজপ্রাসাদ হতে বের হলেন রাজকুমার পুণ্যরত্ন।

কিন্তু বেশি দূর যেতে হয়নি। দেখলেন, পথের উপরেই তপ্তধূলির মধ্যে শুষ্ক ও শীর্ণ হয়ে পড়ে রয়েছে দুটি পুষ্পমাল্য। চমকে উঠলেন পুণ্যরত্ন। তবে কি দুই রূপের নাগিনী পরস্পরের দংশনে বিক্ষত হয়ে পথ থেকে ফিরে চলে গিয়েছে, আর প্রাণহীন হয়ে পড়ে রয়েছে ঐ দুই উদ্যানের লতাজালের অন্তরালে? কোথায় আছে সনকা আর মেনকা?

উদ্যানে ঘুরে ফিরে সন্ধান করলেন পুণ্যরত্ন। কিন্তু শ্মশানের মত স্তব্ধ হয়ে আছে উদ্যানের নিভৃত। রক্তপ্রস্তরের গৃহ নীরব। পুষ্পহীন লতাজালে ম্লান হয়ে গিয়েছে। মুকুরে কোন প্রতিবিম্ব হাসে না। নূপুরের শিঞ্জন আর কঙ্কণের ধ্বনি যেন চিরকালের মত অদৃশ্য হয়ে গিয়েছে এই দুই গৃহের সুরভিত বাতাসের বক্ষ হতে।

সন্দেহ করেন পুণ্যরত্ন। এবং তারপরেই ছুটে এসে দাঁড়ান অদূরের এক ক্ষুদ্র চৈত্যগৃহের কাছে। বুঝতে পারেন, মিথ্যা নয় তাঁর অনুমান। চৈত্যগৃহের নিকটে পথের ধূলির উপরেই পড়ে রয়েছে ক্ষুদ্র দুটি রত্নাভরণের স্তূপ। রাজনর্তকী সনকা আর মেনকা পথের ধূলির উপর সব রত্নালংকার ফেলে রেখে চলে গিয়েছে। কিন্তু এমন ক'রে রিক্ত হয়ে কোথায় চলে গেল দুই লোভের নারী?

সন্ধান করতে করতে সোমপুর মহাবিহারের নিকটে এসে দাঁড়ালেন রাজকুমার পুণ্যরত্ন। তখন সংঘারামের সন্ধ্যার দীপ জ্বলে উঠেছে। সংঘারামে প্রবেশ ক'রেই দেখতে পেলেন পুণ্যরত্ন, স্তূপপাদমূলে প্রদীপের আলোকে দাঁড়িয়ে ত্রিশরণ মন্ত্র উচ্চারণ করছে দুই ভিক্ষুণী।

হ্যাঁ, সনকা ও মেনকাই বটে। কিন্তু আরও নিকটে এগিয়ে গিয়ে সেই দুই নারীর ছায়ার কাছেও আর দাঁড়াবার সাহস হলো না পুণ্যরত্নের। নিঃশব্দে এবং ধীরে ধীরে ফিরে চলে এলেন রাজকুমার পুণ্যরত্ন।

কে জানে, সেদিন রাজপ্রাসাদে ফিরে যাবার সময় রাজকুমার তাঁর নিজের মনের অহংকারের ভার সহ্য করতে পেরেছিলেন কি না। পুণ্যরত্নের সেই অহংকার আর মিথ্যার আর কৌতুকের নিষ্ঠুরতা মাটি হয়ে গিয়েছে এক হাজার বছর আগে।

সোমপুর বিহারের ধ্বংসাবশেষ ধারণ ক'রে আজও রয়েছে রাজসাহী জেলার পাহাড়পুর। পাহাড়পুরের নিকটেই আক্কেলপুর নামে একটি রেল স্টেশন হতে পাঁচ ক্রোশ উত্তর-পূর্বে আছে একটি গ্রাম। সে গ্রামের নাম ক্ষেতলাল। পুণ্যরত্নের প্রাসাদ আজ এই ক্ষেতলাল গ্রামের মাটির সঙ্গে ধূলি হয়ে মিশে গিয়েছে। কিন্তু আজও আছে পাশাপাশি দুটি দীর্ঘিকা, মেঘের ছায়ায় কালো হয়ে ওঠে আর চাঁদের আলোকে সাদা হয়ে ওঠে যার জল। হাজার বছর আগের দুই রাজনর্তকীর নাম আজও জাগিয়ে রেখেছে পাশাপাশি দুই দীঘি, একটির নাম সনকা এবং অপরটির নাম মেনকা।

# বিলি বাঘিনীর দুঃখের কারণ কি?

কাঁকুলিয়া। পয়লা শ্রাবণ। স্নেহের পুতুল।

তুমি আবার জিজ্ঞেস করেছ, গল্পগুলি কি সবই সত্যি? বুঝতে পারছি, তোমার মাঝে মাঝে সন্দেহ হচ্ছে। কিন্তু আমার হাসি পাচ্ছে। তোমার ইচ্ছা, গল্পের দুঃখগুলি সব মিথ্যে হয়ে যাক, আর মজাগুলি সব যেন সত্যি হয়! তা ছাড়া, তুমি গল্পের অনেক ভুল ধরেছ। তুমি লিখেছ—"বাংলা স্কুলের ছেলেরা কেন আরও এক ঘণ্টা আগে স্কুল থেকে পালিয়ে গয়ারোডের কাছে চলে যায়নি? তাহলেই তো সবাই গান্ধীজীকে দেখত পেত।" তুমি লিখেছ—"ধরণী পণ্ডিত মশাই আর চিত্তদার সঙ্গে আর একবার ভাব হয়ে গেলেই তো বেশ হতো। ভাব হলো না কেন?"

কিন্তু এসব আমার গল্পের ভুল নয়, পুতুল। এসব লোকের জীবনের ভুল। সত্যি সত্যি বাংলা স্কুলের ছেলেরা বুদ্ধি করে এক ঘণ্টা আগে স্কুল থেকে পালিয়ে যেতে পারেনি। সত্যি সত্যি চিত্তদা আর ধরণী পণ্ডিতের মধ্যে কিছুতেই আর ভাব হয়নি। আমি কি করবো বল?

এখন শ্রাবণ মাস। আকাশ ছাপিয়ে বর্ষা নেমেছে। আজ কিসের গল্প বলি? বাঘটাঘ? ভূতটুত? তুমি বলবে, হ্যাঁ বাঘটাঘের গল্পই আজ বেশ জমবে। বেশ মজা লাগবে। হাজারিবাগের সন্ধ্যে বেলায় বাইরে ঝরঝর করে বৃষ্টি পড়বে। দরজা বন্ধ করে, আলো জ্বালিয়ে বিছানার ওপর বসে সবাই মিলে বাঘের গল্প পড়তে খুব ভাল লাগবে। গল্পের বাঘ দূর জঙ্গলের ভেতর ভীষণ গর্জন করবে, ভীতু হরিণের ঘাড় মটকাবে। ঘরের ভেতর বিছানার ওপর বসে মিথ্যে ভয় ভয় করবে। বেশ মজা লাগবে, না?

বেশ, বাঘের গল্পই বলবো। কিন্তু আমার বাঘ যদি হালুম হালুম না করে, যদি ভীতু হরিণের ঘাড় না মটকায়, তবে আমাকে দোষ দিও না। কিন্তু আমি গল্পে ফাঁকি দেব না। কেননা, ফাঁকির গল্প আমি জানি না।

আমারও এখন বাঘটাঘের কথা মনে পড়ছিল। এখন আকাশের দিকে তাকিয়ে বড় বড় মেঘের টুকরোগুলিকে দেখে আমার তাই মনে হয়। মেঘগুলি আকাশের কিনারা দিয়ে ভেসে যাচ্ছে। কোনটার চেহারা সিংহের মত, কোনটা হাতীর মত, কোনটা বাঘের মত। এক একটা মেঘের দলকে দেখাচ্ছে যেন একটা শিংওয়ালা নীল গাইয়ের দল, স্রোতের টানে ভেসে চলেছে। মনে হয়, আকাশের কোথাও একটা চিড়িয়াখানার ফটক ভেঙে গেছে। দলে দলে জন্তু জানোয়ার ছাড়া পেয়ে পালিয়ে যাচ্ছে। তাদের মধ্যে যারা বাঘ তারাই শুধু মাঝে মাঝে ধমক দিচ্ছে গর্জন করে। তার পরেই বৃষ্টি ঝরে পড়ছে ঝরঝর করে!

তবে শোন—বিলির জীবনকাহিনী।

কে এই বিলি?

এই বিলিই আমার গল্পের বাঘ। জাতে সোনাচিতা। দেশ চাতরার জঙ্গল।

বিলির জীবনীর প্রথম অধ্যায় শোন। চাতরা থেকে মোটর বাসে হাজারিবাগ আসছিলাম। খুব ভোরে এক নদীর কাছে কিছুক্ষণের জন্য মোটর বাস থামলো। এখানে সড়কের দু'পাশে মাঠের মত বেশ খানিকটা ফাঁকা জায়গা, তারপরেই জঙ্গল। আমরা মোটর বাসে বসেই দেখছিলাম, একটু দূরে মাঠের ওপর এক মহুয়ার গাছের নীচে ছোট্ট একটি জীব খেলা করছে। মোটর বাসের খালাসীটা কিছুক্ষণ সেই দিকে তাকিয়ে দেখলো, তার পরেই দৌড়ে গিয়ে মহুয়া তলা থেকে ছোট্ট জীবটাকে কোলে তুলে নিয়ে ফিরে এল! আমরা সবাই আশ্চর্য হয়ে দেখলাম—একটা সোনাচিতার বাচ্চা।

বাঘের বাচ্চা। বাঘিনী মা নিশ্চয় কাছে কোথাও আছে। এখুনি ফিরে আসবে। তারপর?

না. আমরা আর এক মুহূর্ত দেরী করিনি। তখুনি মোটর বাস ছেড়ে দিল। কিছু দূর যাবার পর বাসের জানালা দিয়ে একবার পিছন ফিরে মহুয়া তলার দিকে তাকালাম। মনে হল, মহুয়া তলায় সাদা কুয়াশার মধ্যে যেন একটা ছায়াময় দুরন্ত জন্তুর মূর্তি হুটোপুটি করছে, মাটি শুঁকে শুঁকে কিছু খুঁজছে। আমাদের মোটর বাস আরও জোরে দৌড়তে আরম্ভ করলো।

খালাসীর কাছ থেকে সোনা চিতার বাচ্চাটাকে নিয়ে একবার আদর করে মাথায় হাত বুলিয়ে দিলাম। ডাকলাম- বিলি! হঠাৎ নামটা মুখে এসে গেল।

খুব সপ্রতিভ হয়ে শান্তভাবে আমার কোলের ওপর বসেছিল বিলি। ড্রাইভার হর্ণ বাজাচ্ছিল, স্টিয়ারিং ঘোরাচ্ছিল। বিলি চুপচাপ বসে স্থিরদৃষ্টি তুলে সব কাণ্ডকারখানা দেখছিল। দেখলাম বিলির গাটা তখনো শিশিরে ভিজে রয়েছে। রুমাল দিয়ে মুছে দিলাম। আরামে মাথাটা কাত করে শুয়ে রইল বিলি। মাত্র আধ ঘন্টার মধ্যে একেবারে নতুন দেশের জীব হয়ে গেল বিলি। দেখে মনে হচ্ছিল, বিলি যেন কতদিন ধরে এই মোটর বাসে নিয়মিত যাওয়া আসা করছে। এখন মহুয়া-তলায় কুয়াশার ভেতর যে বাঘিনী মায়ের স্বপ্ন ছটফট করছে, বিলির সঙ্গে তার আর কোন সম্পর্ক নেই। জঙ্গলের ঘনছায়া আর একটা পাথুরে গুহার অন্ধকারের স্নেহ থেকে বিলির প্রাণ যেন একেবারে মুক্ত হয়ে গেছে। কলের গাড়ির ওপর চড়ে বিলি তখন আমাদের সঙ্গে চল্লিশ মাইল বেগে ছুটে চলেছে শহরের দিকে। জঙ্গলের সীমা শেষ হতে চলেছে।

আমাদের মোটর বাস কোম্পানীর অফিসে দই আর হলুদ-জলে সেদ্ধ মাংস খেয়ে বড় হতে লাগলো বিলি। এক বছরের মধ্যে দেখতে দেখতে বড় হয়ে উঠলো। ছোটখাট্ট এক পালোয়ানের মত দেখাতো বিলিকে। বক্সিং গ্লাভ্‌সের মত চওড়া থাবা, আঁটসাঁট শরীরে চকচকে চামড়ার আড়ালে মাংসের পেশীগুলি গোল গোল বলের মত যেন নাচানাচি করতো। গায়ের ওপর কালো-হলুদে মেশানো ছোপগুলি দেখে মনে হতো বিলিকে যেন এক খেলোয়াড়ের ইউনিফর্ম পরিয়ে রাখা হয়েছে।

একটা খুঁটোর সঙ্গে লম্বা শেকল দিয়ে বাঁধা থাকতো বিলি। সারাদিন ঘুমিয়ে আর লাফঝাঁপ করে বিলির সময় কেটে যেত। সারা রাত বিলি ঘুমতো না। মনের সুখে চিৎকার আর লাফালাফি করতো। লাফালাফি করার জন্য যেন একটা নেশা ছিল বিলির। একদমে, একটানা, ক্লান্তিহীন ও ক্ষান্তিহীন ভাবে বিলি অকারণে লাফাতো, থাবা ঘসতো, পাঁয়তাড়া করতো। বিলির খেলার হরেক রকম কায়দা দেখে আমরা অবাক হয়ে যেতাম। বিলির জীবন থেকে শৈশবেই তো তার জঙ্গল মুছে গেছে। তবে এত জংলী পাঁয়তাড়ার দরকার কি? কোথা থেকে এসব কৌশল শিখলো বিলি? শিকার মেরে খাবার কোন প্রয়োজন কখনো হয়নি বিলির, ভবিষ্যতেও হবার কোন কারণ নেই। তবু বিলি এত চেষ্টা করে সেই হিংস্র জীবিকার কৌশল মক্স করে কেন?

গয়লা যখন দুধ দোয়, বিলি গরুটার দিকে একদৃষ্টি দিয়ে তাকিয়ে ধীরে ধীরে থাবা লুকিয়ে কুঁকড়ে বসে পড়ে। আস্তে আস্তে লেজ নাড়ে। তার পরেই প্রচণ্ড একটা লাফ দেয়। কিন্তু শেকলে বাঁধা বিলির আক্রমণ শূন্যে ব্যর্থ হয়ে মিলিয়ে যায়।

দূরে পথ দিয়ে ঘোড়াগাড়ি যায়, দু'চারটে খেঁকি কুকুর পথ ভুলে বাগানের দিকে বেড়াতে আসে। বিলি চোরের মত নিঃশব্দে ঘোড়া আর কুকুরগুলোর দিকে জ্বলন্ত লক্ষ্য রেখে থাবা দিয়ে মাটি আঁচড়াতে থাকে। ঘোড়া আর কুকুরেরা চলে যায়। বিলি কিছুক্ষণ উদাস হয়ে বসে থাকে। তারপরেই অস্থির ভাবে লাফাতে থাকে বিলি। শুধু লম্বা শেকলটা আছাড় খেয়ে ঝনঝন করে বাজতে থাকে।

বিলির মতিগতি দেখে আমার সন্দেহ হতো—বাঘ কি কখনো পোষ মানে? ওর রক্তের ভেতর জঙ্গল রয়েছে। একদিন না একদিন...।

কিন্তু কে বলবে পোষ মানেনি বিলি? যখন বড় বেশী দুরন্তপনা করতো বিলি, তখন সত্যিই একটু বিরক্ত বোধ করতাম। তা ছাড়া, কুকুর আর ঘোড়া দেখলেই বিলির ঐ সব হিংসুটে চালিয়াতি দেখলেই আমার বড় রাগ হতো, তখনি উঠে গিয়ে জোরে হাঁক দিয়ে ডাকতাম--বিলি! কানের ওপর জোরে এক গাঁট্টা মারতাম। বিলি তখুনি মাটির উপর একেবারে চার পা তুলে চিৎ হয়ে ভয়ে ভয়ে শুয়ে পড়তো। আস্তে আস্তে কঁকিয়ে কঁকিয়ে একটা কাতর শব্দ করতো। দেখে মনে হতো, যেন তার অপরাধ বুঝতে পেরেছে বিলি। তাই মাপ চাইছে।

আমি ছিলাম বিলির শাসক। বিলি আমার বাধ্য ছিল। বিলি আমাকে ভয় পেত। কিন্তু আর একজন ছিল, যার কাছে বিলি আদরে ও আহ্লাদে আটখানা হয়ে যেত। এক নেপালী বুড়ো, তার নাম পোহাল সিং, সেই মোটর কোম্পানীর অফিসের দারোয়ান। নেপালী বুড়ো পোহাল সিংয়ের কাছে বিলির কোন শাসন ছিল না। শুধু আদর আর আদর। কে যে কাকে বেশী আদর করতো বোঝা যেত না।

বিলি যখন খেয়েদেয়ে টান হয়ে শুয়ে ঘুমতো, পোহাল সিং পাশে বসে বিলির গায়ে হাত বুলিয়ে দিত। লক্ষ্য করতাম, পোহাল সিংয়ের ছোট ছোট চোখের মোটা ভুরু দুটো আনন্দে কুঁচকে উঠছে। বিলির মোটা গর্দানটাকে আঙুল দিয়ে আস্তে আস্তে চুলকিয়ে দিত পোহাল সিং। তারপর যেন নিজের মনের আহ্লাদেই গদগদ হয়ে বলে উঠতো--আহা! পশু হ্যায়, পশু হ্যায়!

জেগে উঠতো বিলি। এইবার বিলির পালা। নেপালী বুড়োর ঘাড়ের ওপর থাবা রেখে টান হয়ে বিলি দাঁড়াতো। বুড়োর মাথার টুপিটা কামড় দিয়ে মাটিতে নামাতো। খিল খিল করে ছোট ছেলের মত হেসে উঠতো নেপালী বুড়ো পোহাল সিং। বিলি তখুনি আর একদফা আক্রমণ করতো, নেপালী বুড়োর গরম কোটের আস্তিনটাকে কামড়ে ধরতো। একটি ঝাঁকুনি দিয়ে ফর ফর করে ছিঁড়ে ফেলতো। পোহাল সিং তবু হি-হি ক'রে হেসে শুধু মজা দেখতো আর বলতো--আহা! পশু হ্যায়! পশু হ্যায়!

পোহাল সিংয়ের জামার আস্তিন ছিঁড়ে ফেলা বিলির যেন প্রতিদিনের খেলা ছিল। পোহাল সিংয়ের বউ রোজই জামার আস্তিন সেলাই করতো। এই ব্যাপার নিয়ে বুড়ো-বুড়ীতে রোজই একটা ঝগড়া হতো। কিন্তু পোহাল সিং গ্রাহ্য করতো না। জামার আস্তিন রোজই সেলাই হতো, রোজই বিলি একবার করে ছিঁড়ে ফেলতো।

বিলিকে শাসন করার সময়ে চারদিকে একবার তাকিয়ে দেখতাম, পোহাল সিং আছে কি না। একদিন দেখলাম, একটা ভিখারী ছেলের দিকে তাকিয়ে বিলি আবার থাবা ঘসছে আর গোঁপ চাটছে। ভয়ানক রাগ হলো। মানুষের সংসারে থেকেও মানুষ চিনতে শিখলো না জানোয়ারটা। উঠে গিয়ে বিলির কানের ওপর জোরে একটা গাঁট্টা বসিয়ে দিলাম। বিলি তার অপরাধ স্বীকার করে নিয়ে মাটির ওপর চিৎ হয়ে শুয়ে ফ্যাঁস ফ্যাঁস করে ক্ষমা চাইতে লাগলো। পরমুহূর্তেই দেখলাম, বারান্দায় থামের আড়াল থেকে এক জোড়া জ্বলন্ত নেপালী চোখ তাকিয়ে আছে। সমস্ত ঘটনাটাকে দেখছে। তাড়াতাড়ি সরে এলাম।

কিছুক্ষণ পরেই পোহাল সিং এসে সামনে দাঁড়ালো। দেখলাম, রাগ চাপতে গিয়ে পোহাল সিংয়ের মুখটা লাল হয়ে আছে। কিছুক্ষণ আমতা আমতা করে পোহাল সিং বললো--বাবু, বিলিকে আপনি মিছামিছি মারেন। এটা উচিত নয়।

জিজ্ঞাসা করলাম--কেন?

পোহাল সিং উত্তর দিল--পশু হ্যায়! ওকে মেরে কি লাভ হবে?

পোহাল সিংয়ের মুখে ঐ এক কথা--পশু হ্যায়! পশু হ্যায়! এর মানে কি? কি বলতে চায় নেপালী বুড়ো? পশু হ্যায়, অর্থাৎ ওর সাত খুন মাপ। ওকে শুধু দই মাংস খাওয়াতে

হবে আর গায়ে হাত বুলিয়ে দিতে হবে। পোহাল সিং চায়, বাঘের বাচ্চা বাঘই হয়ে উঠুক। কিন্তু তা কি করে হয়? তবে জঙ্গল থেকে বিলিকে নিয়ে এলাম কেন? আমরা বাঘের বাচ্চাকে পোষ মানাতে চাই, মানুষ করতে চাই।

একটা ঘটনায় বিলির ওপর বড় খুশী হয়ে উঠলাম। বিশ্বাস হলো, বিলি সত্যিই মানুষ হয়ে উঠবে। সব সন্দেহ দূর হয়ে গেল।

বিলেত থেকে করিন্থিয়ান ফুটবল খেলোয়াড়ের দল ভারতবর্ষে ম্যাচ খেলতে এল সেই বছর। আমাদের শহরেও একটা ম্যাচ খেলা হয়ে গেল। খেলার মাঠে এত লোকের ভীড় কোনদিন হয়নি। লাট সায়েবও এসেছিলেন। খেলা আরম্ভের আগে করিন্থিয়ান দল আর ভারতীয় দলের ফটো তোলা হলো। ষণ্ডা ষণ্ডা চেহারার করিন্থিয়ানেরা সার বেঁধে দাঁড়ালো। করিন্থিয়ান দলের ক্যাপ্টেন সগর্বে একটা সিংহকে কোলে নিয়ে দাঁড়ালো।

তুমি বোধ হয় শুনে একটু আশ্চর্য হয়ে যাচ্ছো পুতুল। সিংহ কোথা থেকে এল? কিন্তু সত্যিকারের সিংহ নয়। ফ্লানেলের কাপড় দিয়ে তৈরী একটা লিকপিকে সিংহ। দেখেই ঘেন্না হয়। কিন্তু ঘেন্না হলে হবে কি, ঐ ফ্লানেলের সিংহ কোলে নিয়েই করিন্থিয়ানেরা সগর্বে দাঁড়িয়েছিল।

এখন আমরা কি করি? ভারতীয় দল কি শুধু এই সসিংহ সাহেব খেলোয়াড়ের দিকে ফ্যাল ফ্যাল করে তাকিয়ে থাকবে? তা হয় না। আমাদের বিলি, পোহাল সিংয়ের প্রিয় পশু আমাদের হাতের কাছেই আছে! একেবারে জলজ্যান্ত জোয়ান সোনা চিতা।

বিলিকে তখুনি ময়দানে আনা হলো। আমাদের ভয় হলো, অবাধ্য দুরন্ত বিলি ভারতীয় দলের ক্যাপ্টেনের কোলে চড়বে কি না। হয়তো হুটোপুটি করে আর একটা হাস্যকর তছনছ কাণ্ড করে বসবে।

বিলির গলার শেকল খুলে দিলাম। ভারতীয় দলের সামনে এগিয়ে দিলাম। ক্যাপ্টেন সামাদ বিলিকে কোলে তুলে নিল।

আমরা আশ্চর্য হয়ে গেলাম। বিলি একটুও দুষ্টুমি করলো না। ক্যাপ্টেন সামাদের কোলে উঠে শান্ত হয়ে বসে রইল বিলি। মোটা গর্দান উঁচিয়ে একবার করিন্থিয়ানদের লিকপিকে সিংহটার দিকে দৃপ্তভাবে তাকালো। সমস্ত গ্যালারিতে হাততালির শব্দ বাজতে লাগলো।

বাঃ রে বিলি বাঃ! সেই দিন প্রথম সত্যি করে আদর করলাম বিলিকে। এত নির্বোধ দুরন্ত বিলি, কিন্তু আমাদের সম্মানের সমস্যাটা বুঝতে একটুও দেরি হয়নি বিলির।

মাত্র দু'দিন পরেই এই বিশ্বাস নিষ্ঠুরভাবে ভেঙে দিল বিলি। জংলী হিংসুক বুনো বিলি।

একটা ছোট ছেলে কাছাকাছি দাঁড়িয়ে বিলিকে দেখছিল। হঠাৎ বিলি একটা লাফ দিয়ে উঠে ছেলেটাকে থাবা মেরে মাটিতে ফেলে দিল। তারপরেই ছেলেটার ঘাড়ের কাছে কামড়ে ধরলো। সঙ্গে সঙ্গে লোকজন দৌড়ে এসে ছেলেটিকে উদ্ধার করে সরিয়ে নিয়ে গেল। তেমন সাংঘাতিক কিছু ঘটেনি। ছেলেটির ঘাড়ের ওপর বিলির দাঁত বসে গিয়ে একটু জখম হয়েছিল।

ব্যাস্, আর নয়। বাঘের বাচ্চা বাঘই হবে। বাঘের বাচ্চা কখনো মানুষ হতে পারে না। বুঝলাম, দই মাংস খাইয়ে একটি মানুষের শত্রুকে আমরা বড় করে তুলেছি।

জনমতের আদালতে বিলির বিচার হয়ে গেল। সবাই একমত হলো—এই হিংস্র জীবকে এখুনি বিদায় করে দেওয়া উচিত। তথাস্তু। কিন্তু কি ভাবে বিদায় করা হবে? জেল না নির্বাসন?

করিন্থিয়ানদের সঙ্গে ম্যাচের দিনে বিলি যে মস্ত বড় একটা মানুষী কীর্তির সার্টিফিকেট পেয়েছিল, তারই জোরে জেল থেকে বেঁচে গেল বিলি। সবাই বললেন—চিড়িয়াখানায়

পাঠিয়ে কোন লাভ নেই। তার চেয়ে ভাল...।

তার চেয়ে ভাল কি? নির্বাসন? তা হলে কি কোন মরুভূমিতে নিয়ে গিয়ে বিলিকে ছেড়ে দিয়ে আসবো?

না, তাও নয়। সবাই বললেন—ঐ বনের পশুকে বনেই ছেড়ে দেওয়া হোক।

তাই ঠিক হলো। কিন্তু আমার মনে একটা রাগ রয়ে গেল। এ তো ঠিক শাস্তি হলো না। এ যে বিলির মুক্তি। সেই মহুয়াতলার কুয়াশা, ঘন বনের ছায়া আর পাথুরে গুহার অন্ধকার আবার ফিরে পাবে বিলি। বেশ, তাই হোক।

বিলিকে গাড়িতে চড়িয়ে নিয়ে আমরা রওনা হবার বন্দোবস্ত করছি, নেপালী বুড়ো পোহাল সিং গাড়ির কাছে এসে দাঁড়ালো। ছটফট করে গাড়ির চারদিকে ঘুরতে লাগলো।— পশু হ্যায়! পশু হ্যায়! পোহাল সিং শুধু ব্যর্থ আক্রোশে গজ গজ করতে লাগলো।

জায়গাটার নাম কুসুমভা। ঘন জঙ্গল। জ্যোৎস্না রাত্রি। বিলির গলার শেকলটা আমি শক্ত করে ধরে আছি। আমার সঙ্গে আরও দুটি বন্ধু আছেন বন্দুক নিয়ে। জঙ্গলের একটু গভীরে নিয়ে বিলির শেকল খুলে দেব। বিলিকে ধরে রাখতে পারছিলাম না। জঙ্গলের জ্যোৎস্না আর গন্ধের নেশায় বিলি যেন ফূর্তিতে উন্মত্ত হয়ে ছুটতে চাইছে। বিলি যেন আমাকেই হেঁচড়ে নিয়ে চলেছিল।

কিছুদূর এগিয়ে গিয়ে একটা বুনো বটের ছায়ার অন্ধকারে আমরা দাঁড়ালাম। এইখান থেকে জঙ্গলটা আরও ঘন হয়ে একেবারে হিংস্র হয়ে গেছে। এইখানে বিলিকে এইবার ছেড়ে দেওয়াই ভাল।

জ্যোৎস্না রাত্রের জঙ্গলে আরেক রকমের ভয় আছে। একটা নিঃশব্দ আলোছায়ার ষড়যন্ত্র। অতি প্রাচীন পৃথিবীর হিংসাগুলি দল বেঁধে লুকিয়ে আছে প্রতিটি পাতার আড়ালে। সামান্য একটু হাওয়া লাগলেই যেন ফিস ফিস দুর দুর, মর মর, খা খা, যা যা শব্দ করতে থাকে। চোখে বিভ্রম লাগে। পথ ভুল হয়ে যায়। দিক ঠাহর হয় না।

বিলির শেকল খুলে দিলাম। একটা লাফ দিয়ে বিলি শুকনো পাতার স্তূপের ওপর গিয়ে পড়লো। তারপরেই ঘাড় তুলে সামনের আলোছায়ায় ঠাসাঠাসি বনের রহস্যের দিকে যেন বিস্মিত ভাবে তাকিয়ে রইল। পরমুহূর্তে আর একটা লাফে একেবারে আমাদের পাশে চলে এল বিলি। পা ঘেঁসে সুবাধ্য পোষা জীবের মত শান্ত হয়ে বসে রইল।

অনেকক্ষণ দাঁড়িয়ে রইলাম, বিলি নড়ে না। একটা ঢিল ছুঁড়ে মারলাম দূরে শুকনো পাতার ওপর। বিলি শুধু শব্দটা শুনলো, কিন্তু এক পা নড়লো না।

কি হলো বিলির? বিলির দিকে ভাল করে তাকালাম। শুনতে পেলাম, বিলি আস্তে আস্তে কুঁই কুঁই করে বেড়ালের মত শব্দ করছে। বিলি ভয় পেয়েছে। বিলিকে নিয়ে শহরে ফিরে গেলাম।

নিজের মুক্তিকে নিজেই মিথ্যে করে দিল বিলি। অগত্যা ওকে চিড়িয়াখানাতেই যেতে হবে।

কলকাতার চিড়িয়াখানাতেই বিলির জন্য বাসা ঠিক করা হলো। কিন্তু বার বার মনে একটা খটকা লাগছিল আমার। জঙ্গল দেখে ভয় পেল কেন বিলি? জঙ্গলকে ভয় পাবে, অথচ মানুষের মাঝখানে থেকে জংলীপনা করবে, এ কোন ধরনের প্রাণী?

বিলির খাঁচা তৈরী করা হচ্ছিল। আর দুদিন পরেই বিলি কলকাতায় রওনা হবে। এই দুদিন পোহাল সিং শুধু তার ছোট ছোট চোখের জ্বলন্ত দৃষ্টি দিয়ে সবার দিকে কটমট করে তাকিয়ে থাকতো। তারপরেই চিৎকার করতো—পশু হ্যায়। পশু হ্যায়!

আমরা বুঝতে পারতাম, পোহাল সিং আজকাল আমাদেরই দিকে তাকিয়ে এই কথাটা বলে। বিলির উদ্দেশ্যে বলে না।

বিলি চিড়িয়াখানায় চলে গেল।

বিলির জীবনকাহিনী আর কি শুনতে চাও পুতুল? বিলি বাঘ হতে পারেনি, মানুষও হতে পারেনি। তাই ওকে আমরা চিড়িয়াখানায় পাঠিয়ে দিলাম।

বিলির সঙ্গে মাত্র আর একবার দেখা হয়েছিল। মাসখানেক পরে। কলকাতায় এসে চিড়িয়াখানায় বিলিকে দেখতে গিয়েছিলাম। দেখলাম, লোহার গরাদ দিয়ে ঘেরা একটা নতুন ঘরের মেঝেতে বালির ওপর শুয়ে আছে বিলি।

অনেক ডাকাডাকির পর বিলি একবার গরাদের কাছে এল।

একেবারেই চিনতে পারলো না আমাকে। নাক ফুলিয়ে গরগর শব্দ করতে লাগলো। থাবা দিয়ে বালি খুঁড়তে লাগলো। শুধু এই গরাদের বাধা, নইলে তখুনি এক লাফে আমার ঘাড়ের ওপব লাফিয়ে পড়তো বিলি। দেখলাম, বিলির কপালের ওপর রোঁয়াগুলি ঘসা খেয়ে উঠে গিয়েছে। লোহার গরাদে মাথা ঠুকে ঠুকে এই দশা হয়েছে বিলির।

কেন হলো বলতে পার পুতুল? কিসেব জন্য? কেন লোহার গরাদে মাথা ঠুকেছে বিলি?

তিনটে উত্তর মনে এসেছে আমার।

এক, বিলির মন কাঁদছে এখানে। নেপালী বুড়ো পোহাল সিংয়ের জামার আস্তিন ছিঁড়তে না পেরে ওর সব জীবনের আনন্দ মাটি হয়ে গেছে। তাই পালিয়ে যাবার জন্য দিনরাত গরাদে মাথা ঠুকছে বিলি।

দুই, কুসুমভার জঙ্গলে সেই জ্যোৎস্নারাত্রির আস্বাদ আর একবার পেতে চায় বিলি। পালিয়ে যাবাব সুযোগ পেয়েও পালিয়ে যায়নি, সেই ভুল বুঝতে পেরে আপসোসে মাথা ঠুকছে বিলি। আর একবার সুযোগ খুঁজছে।

তিন, কিম্বা হঠাৎ ঘুমের মধ্যে একটা আবছা স্বপ্নে আবার এক মহুয়াতলার কুয়াশা দেখতে পেয়েছে বিলি। এক বাঘিনী-মায়ের খসখসে জিভ তার গায়ের শিশির চেটে মুছে দিচ্ছে। সব ভুলে সেইখানে আবার ফিরে যেতে চাইছে বিলি।

আজকের গল্প এইখানে শেষ করলাম পুতুল। কোন উত্তরটা সত্যি মনে হয় চিঠিতে জানাবে। বাঘের গল্পটাও মানুষের গল্পের মত হয়ে গেল, তার জন্যে আমায় দোষ দিও না।

# খরগোসের ভয়ে বাঘ পালায় কেন?

পয়লা পৌষ। কাঁকুলিয়া। স্নেহের পুতুল!

একটা গল্প বলি শোন। সে অনেকদিন আগের কথা, আমরা তখন খুব ছোট। ছোট আমাদের বাংলা স্কুল, ছোট আমাদের ক্লাসের বেঞ্চ আর ডেস্ক, ছোট আমাদের খেলার মাঠে ছোট একটি ফুটবল!

অদ্ভুত একটা কাণ্ড হয়েছিল। ছ-সাতটা ছোট ছোট খরগোসের তাড়া খেয়ে একদিন একটা প্রকাণ্ড বাঘ মাঠের ওপর দিয়ে ছুটে পালিয়ে গেল। তখন সূর্য ডুবছে, দূরে পশ্চিমের শালবনের ভেতর একটা অভ্রখনির মুখ থেকে বয়লারের কালো ধোঁয়া আকাশে উঠে ডুবন্ত রোদের ছোঁয়ায় লাল হয়ে উঠছে। আর পূবে, আরও অনেক দূরে, পাহাড়তলীর আবছায়ার মধ্যে একটা গির্জার ঘণ্টা বাজছে—ঢং ঢং ঢং। ঘণ্টার শব্দটা সেদিন বড় করুণ হয়ে বাজছিল।

মাত্র ছ-সাতটি ছোট ছোট কোমল চেহারার খরগোস একটা নিদারুণ মজবুত চেহারার বাঘকে ধরবার জন্য মাঠের ওপর দিয়ে দৌড়ে যাচ্ছিল। বাঘের দুরন্ত মূর্তিটাও প্রাণপণে ছুটে যাচ্ছিল শালবনের দিকে, খোলামেলা মাঠের আলোবাতাস থেকে পালিয়ে গিয়ে বোধ হয় জঙ্গলের ভেতর লুকিয়ে পড়তে। বাঘটা এক একবার পেছু ফিরে তাকায়, তারপর আরও জোরে দৌড়তে থাকে, ঊর্ধ্বশ্বাসে, ভয়ে ভয়ে, লেজ গুটিয়ে...।

না, ঠিক লেজ গুটিয়ে নয়। গল্পটা বলতে গিয়ে প্রথমেই একটু ভুল হলো পুতুল, কিছু মনে করো না! এই গল্পে যে বাঘের কথা বলছি, সত্যি তার লেজ ছিল না। আর ছ'সাতটি যে ছোট ছোট খরগোসের কথা বলছি, তাদেরও সত্যি সত্যি চারটি করে পা আর দুটো করে খাড়া খাড়া কান ছিল না। এই গল্পের বাঘ সত্যি করে বাঘই নয়, আর এই গল্পের খরগোস সত্যি করে খরগোসও নয়।

তবে তারা কি?

তারা কি, সেই কথাই বলছি।

এখনো তুমি বোধ হয় বিশ্বাস করতে পারছো না পুতুল। লেজ নেই এ কেমন বাঘ? চার পা নেই, এ কেমন খরগোস? গল্পটা নিশ্চয় মিথ্যে!

না পুতুল, গল্পটা মিথ্যে নয়। সত্যি সত্যি একদিন মাঠের ওপর দিয়ে খরগোসের মতন ছোট ছোট ছ'সাতটি ছেলে, প্রকাণ্ড বাঘের মত একটা মানুষকে ধরতে তাড়া করেছিল। আর সেই বাঘের মত মানুষটা ভয় পেয়ে দৌড়ে পালিয়ে গেল। সেই যে গেল তো গেলই, আর ফিরে এল না। আর তাকে কোনদিন আমরা দেখতে পাইনি। কিন্তু আজ অনেকদিন পরে তারই কথা আমার মনে পড়ছে। তার নাম বাসুদেব।

কুস্তিগীর বাসুদেব, বাড়ি গোরখপুর জেলায়, লম্বায় প্রায় ছ ফুট, বুকের বেড় আটচল্লিশ ইঞ্চি, গর্দানটা বাঘের ঘাড়ের মত। বাসুদেব যখন দম টেনে শরীর ফুলিয়ে টান হয়ে দাঁড়াতো, তখন তাকে কেমন দেখাতো জান? মহাবলীপুরমে অতি পুরনো যুগের একটা মন্দিরের ভগ্নস্তূপে আজও একটা দ্বারপালের পাথুরে মূর্তি দাঁড়িয়ে আছে। বাসুদেবকে দেখাতো ঠিক এই রকম পাথুরে প্রহরীর মত। ওর সমস্ত শরীরটাই যেন একটা গায়ের জোরের মূর্তি, কারও সাধ্য নেই যে ওকে ধাক্কা দিয়ে একটুও নড়িয়ে দিতে পারে।

এই বাসুদেবের সঙ্গে কি করে আমাদের পরিচয় হলো, তারপর কি হলো, এবং তারপর আরও কি একটা অদ্ভুত রকমের কাণ্ড হয়ে গেল, সেই গল্পই বলছি।

আমাদের ছোট একটা কুস্তির আখড়া ছিল। বাংলা স্কুলের মালী শিবুর ঘরের পেছনে

ছোট একটা ঝিঙে ক্ষেতের পাশে, ছোট একটা একচালার নীচে আমরা আখড়া তৈরী করেছিলাম। আমাদের ছোট আখড়া, একজোড়া ছোট ছোট মুগুর ছিল। আর ছিল শিবুমালীর দেওয়া একজোড়া পুরনো খড়ম, বুক ডন দেবার জন্য। দেড় পয়সা দামের একটা মাটির ধূপদানও ছিল আমাদের। গন্ধমাদনধারী শ্রীহনুমানজীর একটা চার পয়সা দামের ছোট ছবিও রেখেছিলাম আখড়াতে, কুস্তির আগে হনুমানের ছবিটাকে ধূপের ধোঁয়া দিয়ে আমরা পূজো করতাম।

আমাদের কুস্তির আখড়ার বর্ণনা শুনে তোমার বোধ হয় হাসি পাচ্ছে পুতুল। কিন্তু জান না তো, আমাদের আখড়া আর মুগুর যতই ছোট হোক না কেন, আমাদের ওস্তাদেরা কেউ ছোট ছিলেন না। কুস্তির সময় আখড়ার একদিকে থাকতেন বিশ্ববিখ্যাত কুস্তিগীর গামা কাল্লু ও কিক্করসিং, আর একদিকে থাকতেন হেকেনস্মিট ও গচ। প্রত্যেকদিন সকাল বেলায় তাল ঠোকার শব্দে পৃথিবীর এই সব বিখ্যাত কুস্তিগীরদের চমকে দিয়ে আমরা বেদম কুস্তি লড়তাম!

কথাটা একটু পরিষ্কার করেই বলি, নইলে তুমি আবার অবিশ্বাস করবে। কথাটা হলো, আমাদের আখড়ার একচালাটার খুঁটোতে ঐ সব বিশ্ববিখ্যাত কুস্তিগীরদের এক একটা ছবি ঝুলতো। খবরের কাগজ থেকে কেটে ঐ সব ছবি আমরা যোগাড় করেছিলাম। আমাদের তাল ঠোকার শব্দে আর হুটোপুটির বাতাসে ছবিগুলি সত্যিই এক একবার নড়ে উঠতো। হলোই বা ছবি ; আমরা ওঁদের সবাইকে আমাদেরই আখড়ার সদস্য বলে মনে করতাম। তবে নীরব সদস্য, এই যা দুঃখ। নইলে আমাদের ফূর্তিভরা কুস্তি দেখে ওঁরাও নিশ্চয় তারিফ করে উঠতেন--সাবাস বাহাদুর।

কাজেই আমাদের আখড়া যতই ছোট হোক, আমাদের ভরসা আর বিশ্বাস ছোট ছিল না। মোলায়েম ময়দার মত আখড়ার সেই মাটিকে আমরা মাসে একবার করে পাঁচ আনার দই মাখিয়ে আরও অপার্থিব করে তুলতাম। সেই মাটি গায়ে মেখে দশটা বুক ডন দিতেই আমাদের নিঃশ্বাস কেমন যেন দুরন্ত হয়ে উঠতো। মনে হতো, এই ভাবে একটা বছর কুস্তি করতে পারলেই আমরা এক একটি লৌহভীম হয়ে যাব, যা কোন ধৃতরাষ্ট্র চূর্ণ করতে পারবে না।

হ্যাঁ, আমাদের শহরে একটা লোক ছিল যাকে আমরা ধৃতরাষ্ট্র বলে মনে করতাম। অন্ধ নয়, তবে চোখ দুটো ছোট ছোট। মিটমিট করে আমাদের দিকে তাকাতো, যেন আমরাই ওর সবচেয়ে বড় শত্রু।

এঁর নাম দুবেজী, রাজাবাহাদুরের পোষা পালোয়ান। রাজা রহিস আর জমিদারের ছেলে ছাড়া আজেবাজে কোন মানুষের ছেলেকে দুবেজী কুস্তি শেখাতেন না। তিনি তো আর যে-সে পালোয়ান ছিলেন না। তাঁর আখড়াটাও যা-তা ছিল না। আমরা শুনেছিলাম, রাজাবাহাদুরের আখড়ার মাটি রোজ দু সের ঘি দিয়ে মাখা হয়। দুবেজী স্বয়ং রোজ এক পোয়া গাওয়া ঘি চুমুক দিয়ে খান, মোষের দুধ এক বালতি, পেস্তা ও বাদাম এক সের ; তাছাড়া দিস্তা দিস্তা রুটি তো আছেই। তাঁর প্রকাণ্ড বুকটা সর্বদা ফুলে থাকতো, যেন একটা পালোয়ানী অহঙ্কারের ঢাক, ভুঁড়িটা যেন চর্বির জয়ঢাক, আর গাল দুটো ভাইটামিনের ডুগডুগি। প্রতিদিন সকাল বেলা রাজাবাহাদুরের ঘি-খেকো আখড়ার সামনে দুবেজী লেংটি পরে জবুথবু হয়ে বসে থাকতেন, আর চারজন চেলা তাঁকে তেল মাখাতো। তখন তাঁকে মনে হতো, ভুবনেশ্বরের খণ্ডগিরির শুঁড়কাটা পাথুরে হাতীটার মত--যেমন অতিকায়, তেমনই নিরেট আর তেমনই ভোঁতা!

কিন্তু আমরা যা-ই মনে করি না কেন, তাতে কি আসে যায়? পালোয়ান দুবেজীর খ্যাতিও ছিল প্রকাণ্ড। তাঁর নানারকম কেরামতী আর কীর্তির গল্প শহরময় সবাই জানতো।

তিনি নাকি জীবনে একশো পালোয়ানকে হারিয়েছেন, কিন্তু নিজে আজ পর্যন্ত হারেননি। তিনি নাকি একবার শ্বশুরবাড়ি যাবার সময় পথে একটা ভালুককে টেলিগ্রাফের খুঁটি তুলে পিটিয়ে পিটিয়ে হালুয়া করে দিয়েছিলেন।

আশ্চর্যের বিষয়, এ হেন ভল্লুকসূদন দুবেজী প্রতি রবিবার দু'চারজন চেলা নিয়ে আমাদের আখড়ায় উপস্থিত হতেন আর ঠাট্টা করে হেসে হেসে একেবারে অস্থির হয়ে বলতেন--বাহ্‌বা বাহ্‌বা! যৈসা আখড়া তৈসা কুস্তি!

দুবেজী পালোয়ান আমাকে ডাকতেন--বেঙ বাবাজী। হরিশকে ডাকতেন--মক্ষি মহারাজ। আর কানুকে ডাকতেন--পতঙ্গ পালোয়ান। দুবেজী এই ভাবে এক একবার এসে আমাদের শুধু বেঙ মাছি আর পোকামাকড়ের সঙ্গে তুলনা করে, ঠাট্টা করে, তুচ্ছ করে, চলে যেতেন।

হরিশ এক এক সময় সহ্য করতে না পেরে দুবেজী পালোয়ানকে মুখের উপর শুনিয়ে দিত--আপ তো গোদা হাতী হ্যায়।

দুবেজী তখুনি রেগে কটমট করে তাকাতেন--কেয়া বোলা রে মক্ষি? হাড্ডি তোড় ডালুঙ্গা, খবরদার!

রেগে উঠলেই আমাদের হাড্ডি গুঁড়ো করে দিতে চাইতেন দুবেজী, আমরা সবাই চুপ করে যেতাম। দুবেজী মাঝে মাঝে আমাদের গায়ে পড়ে এই ভাবে অপমান করে চলে যেতেন। আমাদের আখড়াটাকে কেন জানি তিনি সহ্য করতে পারতেন না। আমরা শুধু ভাবতাম--দুবেজীর এই অহঙ্কার কবে চূর্ণ হবে?

কিছুদিন পরে, আজকের মতই শীতের একটি সকালবেলায় আমরা রাঁচী রোডের ওপর দাঁড়িয়ে একটা দৃশ্য দেখছিলাম। কলিয়ারীর এক সাহেবের মোটরগাড়িটা হঠাৎ ড্রাইভারের ভুলে রাস্তার পাশে একটা ছোট খাদের মধ্যে নেমে গিয়েছিল। ড্রাইভার বার বার ইঞ্জিন স্টার্ট করে, সব রকম গীয়ার দিয়েও গাড়িটাকে নড়াতে পারছিল না। সাহেব, ড্রাইভার আর আমরা সবাই মিলে একসঙ্গে গাড়িটাকে ঠেলে ঠেলেও রাস্তার ওপর ওঠাতে পারলাম না।

এমন সময় একটি লোক উপস্থিত হলো। ধুলোয় ঢাকা খালি পা, ছেঁড়া চাদর গায়ে জড়ানো। মুখটা শুকনো। কিন্তু দেখতে লম্বা চওড়া। কোন কথা না বলে লোকটা এগিয়ে এল। মোটর গাড়ির বাম্পারটা ধরে দুটো হ্যাঁচকা টান দিয়েই গাড়িটাকে একেবারে রাস্তার ওপর উঠিয়ে দিল। আমরা অবাক হয়ে তার দিকে তাকিয়ে রইলাম। সাহেব তাকে থ্যাঙ্কস্ জানিয়ে গাড়ি নিয়ে চলে গেলেন।

আমরা তাকে সশ্রদ্ধ ভাবে জিজ্ঞেস করলাম--আপ কোন হ্যায় মহারাজ?

লোকটি বললো--আমার নাম বাসুদেব, কুস্তি করি, রাঁচি থেকে হেঁটে হেঁটে আসছি।

এত বড় শক্তিধর বাসুদেব, কিন্তু তার মলিন মূর্তির দিকে তাকিয়ে বড় দুঃখ হচ্ছিল। এ দশা কেন?

বাসুদেবের কাছেই তার দুঃখের ইতিহাস শুনলাম। আজ তিন দিন বাসুদেব কিছু খায়নি। বেচারা বড় গরীব, গোরখপুরে তার বাপ মা ভাই বোন সবাই আছে। তারাও বড় কষ্টে আছে, বাসুদেব আজ দু মাস হলো বাড়িতে একটা পয়সা পাঠাতে পারেনি। অনেক চেষ্টা করে একটা দারোয়ানী চাকরিও পাচ্ছে না বাসুদেব।

আমরা বললাম--আপনি আমাদের এই শহরে খুঁজলে নিশ্চয় একটা কাজ পেয়ে যাবেন।

বাসুদেব বললো--কিন্তু যতদিন না পাই, ততদিন...?

আমরা বললাম--ততদিন আমরা চাঁদা করে আপনাকে রোজ দু সের করে আটা দেব, আপনি আমাদের কুস্তি শেখাবেন।

বহুৎ আচ্ছা! বহুৎ আচ্ছা! বাসুদেব পালোয়ানের শুকনো মুখে হাসি ফুটে উঠলো।

বাসুদেবকে ওস্তাদ পেয়ে আমরা দ্বিগুণ উৎসাহে কুস্তি-চর্চা শুরু করে দিলাম। বাসুদেবের কাছে আমরা কত নতুন নতুন প্যাঁচ আর কাট্ শিখলাম. ঢাক কুলা সখি কালাজঙ্গ, বাহিরালি বগ্লি আর ধোবিয়া আছাড়. ঘিস্সা রদ্দা উখাড়--এক কুস্তিময় স্বর্গের অজস্র আশীর্বাদে আমরা ধন্য হয়ে গেলাম, সার্থক হলো আমাদের আখড়া।

বাসুদেব পালোয়ানকে পেয়ে আমাদের গর্বের অন্ত ছিল না। এই বার আমরা দুবেজীর অহঙ্কার চূর্ণ করবো. নিশ্চয় করবো। একদিন সটান রাজাবাহাদুরের আখড়ায় গিয়ে আমরা কুস্তির চ্যালেঞ্জ নিয়ে উপস্থিত হলাম--বাসুদেব ভার্সাস দুবেজী।

দুবেজী নাক সিঁটকে বললেন--ঝিঙে ক্ষেতের আখড়ার একটা বাজে পালোয়ানের সঙ্গে আমার মত পালোয়ান লড়বে না। ভাগো হিঁয়াসে।

আমরা দল বেঁধে সারা শহর বাসুদেব ওস্তাদের গুণ গেয়ে আর দুবেজীকে দুয়ো দিয়ে ঘুরে বেড়ালাম--বাসুদেব ওস্তাদ গুর্ রে! দূর রে দুবেজী দূর্ রে! শহরের চকের ওপর এসে আমরা আরও জোর গলায় ছড়া গেয়ে ঘটনাটা প্রচার করে দিলাম ঃ--

ডর্কে মারে ঘরমে ঘুসা
হাত্থি দুবেজী হো গিয়া মূসা

হাতীর মত দুবেজী ইঁদুর হয়ে গেছে, ভয় পেয়ে ঘরে ঢুকে আছে।

সত্যি সত্যি সারা শহরে একদিনের মধ্যেই দুবেজীর দুর্নাম ছড়িয়ে পড়লো। সবাই জানলো, বাংলা স্কুল আখড়ার বাসুদেব নামে এক নতুন ওস্তাদের চ্যালেঞ্জ নিতে পারেনি ভীতু দুবেজী, রাজাবাহাদুরের আখড়ার জরদ্গব পালোয়ান!

বোধ হয় এই শহরময় ধিক্কারে অতিষ্ঠ হয়েই রাজাবাহাদুরের লোক এসে একদিন জানিয়ে গেল--চ্যালেঞ্জ নেওয়া হলো। আগামী ষষ্ঠীর দিনেই ধর্মশালার আঙিনায় বাসুদেবের সঙ্গে দুবেজী লড়বেন।

রাজাবাহাদুরের লোক চলে যেতেই বাসুদেব ওস্তাদ আমাদের হাসতে হাসতে বললো--ঘাবড়াও নেহি খোকাবাবু, ঐ হাতীকে আমি কুমড়োর মত তুলে নিয়ে আছাড় দেব। দেখে নিও।

এই দৃশ্যটা দেখবার জন্যই আমরা দিন গুনছিলাম। কবে ষষ্ঠী আসবে? কবে দেখতে পাব, অহঙ্কারের হাতী দুবেজী ফাটা কুমড়োর মত চিৎ হয়ে পড়ে আছে আখড়ার ওপর, আর আমরা নেচে নেচে হুর্‌রে দিচ্ছি বাসুদেব ওস্তাদকে। ষষ্ঠীর দু'দিন আগে রাজাবাহাদুরের লোক এসে কুস্তির তারিখ পিছিয়ে দিতে বললো, কারণ দুবেজী অসুস্থ।

বাসুদেব বললো--আচ্ছা। আমরাও বললাম--আচ্ছা। ঠিক হলো চতুর্দশীর দিন কুস্তি হবে।

কিন্তু চতুর্দশীর দিনেও কুস্তি হলো না। আমরা আশ্চর্য হয়ে বাসুদেবকে জিজ্ঞেস করলাম --কি ব্যাপার ওস্তাদ?

বাসুদেব ওস্তাদ বললেন--ও হ্যাঁ, আমাকে দুবেজী খবর পাঠিয়েছে, মাঘের দশ তারিখে কুস্তি হবে।

বারবার তারিখ পিছিয়ে যাচ্ছে। আমরা নিরুৎসাহ হয়ে পড়ছিলাম। কয়েক দিনের মধ্যে আরও বেশী করে নিরুৎসাহ হয়ে পড়লাম, বাসুদেব ওস্তাদ আগের মত আর প্রতিদিন আমাদের কুস্তি শেখাতে আসছেন না। তিন চার দিন পর পর আসেন, কিছুক্ষণ থেকেই চলে যান। মুখে মুখেই আমাদের বাহ্‌বা দিয়ে চলে যান, আগের মত আখড়ায় নেমে আমাদের সঙ্গে আর কুস্তি করেন না।

আমরা আরও আশ্চর্য হলাম, বাসুদেব ওস্তাদ আর আমাদের কাছে দু সের আটার জন্য পয়সা দাবি করেন না। বরং একদিন এসে উল্টো আমাদেরই সকলকে বরফি আর কিসমিস খাইয়ে গেলেন।

এরপর একদিন সন্ধ্যাবেলা দেখলাম, চকের ওপর পানের দোকানের সামনে দাঁড়িয়ে বাসুদেব ওস্তাদ অনেকের সঙ্গে হেসে হেসে গল্প করছেন, তাঁর মাথায় একটা নতুন রঙীন কাপড়ের পাগড়ী।

বাসুদেব ওস্তাদের উন্নতি হোক আমরা সবাই সেটা চাই। কিন্তু এই হঠাৎ উন্নতির রহস্য আমরা বুঝে উঠতে পারছিলাম না। এখনও কোথাও কোন চাকরি পাননি বাসুদেব ওস্তাদ, তবুও বেশ সুখে আছেন মনে হচ্ছে। অথচ দুবেজীকে কুমড়োর মত তুলে আছাড় দেবার প্রতিজ্ঞা এখনো পূর্ণ হয়নি।

শেষ পর্যন্ত একটা দিন পাকাপাকি ভাবে স্থির হলো। ধর্মশালার আঙিনার মাটি খুঁড়ে নতুন আখড়া তৈরী হলো। ঢেঁড়া পিটিয়ে শহরে প্রচার করা হলো—আগামী রবিবার বাসুদেব বনাম দুবেজীর কুস্তি, বিকাল সাড়ে চারটা।

কুস্তির দিন আমাদের মনের অবস্থা বুঝতেই পারছো, পুতুল। দুবেজীর দর্প এত দিনে চূর্ণ হবে, ভাবতে ভাবতে আগের রাতটা আমাদের ঘুমই হলো না। সকাল বেলা গিয়ে আমরা ধর্মশালার আখড়ার মাটি থেকে সব কাঁকড় বেছে দিয়ে এলাম।

ঠিক বিকাল সাড়ে চারটায় কুস্তি আরম্ভ হলো। ধর্মশালার আঙিনায় লোকে লোকারণ্য, রাজাবাহাদুর একটা জরীর পাগড়ী নিয়ে এসে বসেছেন। যিনি জয়ী হবেন তাঁকে এই উপহার দেওয়া হবে।

জয় মহাবীর বলে প্রচণ্ড হাঁক দিয়ে তাল ঠুকে আখড়ায় প্রথমে নামলেন হস্তিকায় দুবেজী। অন্য দিক থেকে একটু বিষণ্ণভাবে আস্তে আস্তে কি একটা কথা উচ্চারণ করে আখড়ায় নামলেন বাসুদেব ওস্তাদ। আমরাই জোরে হাঁক দিয়ে বাসুদেব ওস্তাদকে উৎসাহ জানালাম।

ধস্তাধস্তি, ঝাপটাঝাপটি, তাল ঠোকা, আর পাঁয়তারাই চললো অনেকক্ষণ। কুস্তিটা মোটেই জমছিল না। দুবেজী আর বাসুদেব, দুজনেই কেমন যেন অনর্থক বার বার গায়ে মাটি মাখেন, আর বার বার তাল ঠোকেন। আমরাও দেখে দেখে হাঁপিয়ে উঠছিলাম।

হঠাৎ একবার দেখলাম দুবেজীর গর্দানটা অসাবধানে একেবারে বাসুদেব ওস্তাদের বগলের কাছে চলে এসেছে। এমন সুন্দর সুযোগ! আমাদের আর তর সইছিল না। সবাই একসঙ্গে চিৎকার করে উঠলাম—মারো ধোবিয়া বাসুদেব ওস্তাদ।

বাসুদেব ওস্তাদ একটা হুংকার দিয়ে দুবেজীর গর্দানটা বগলে চেপে সেই মারাত্মক ধোবিয়া আছাড়ের একটি ঝাঁকুনি দিলেন। কিন্তু হায়, হঠাৎ হাতটা যেন পিছলে গেল, নিজের ঝাঁকির টাল সামলাতে না পেরে বাসুদেব ওস্তাদ যেন একটা গুলিবিদ্ধ বাঘের মত ছিটকে গিয়ে আখড়ার মাঝখানে চিৎ হয়ে পড়ে গেলেন। জয় মহাবীর গর্জন করে দুবেজী বাসুদেব ওস্তাদের বুকের ওপর বুক দিয়ে মাটিতে চেপে রাখলেন। বাসুদেব ওস্তাদ হেরে গেলেন।

জয় মহাবীর! জয় মহাবীর! রাজাবাহাদুরের দল আনন্দে চিৎকার করে উঠলো। বিজয়ী ধুলো-মাখা শরীর নিয়ে হাসিমুখে রাজাবাহাদুরের সামনে গিয়ে দাঁড়ালেন। রাজাবাহাদুর দুবেজীকে জরীর পাগড়ী পরিয়ে দিলেন। আমরা চুপ করে দাঁড়িয়ে যেন একটা অন্ধকার দেখছিলাম, সত্যিই লৌহভীম চূর্ণ হয়ে গেল। পরাজিত লৌহভীমের ব্যথার রক্ত যেন আমাদের চক্ষের অন্ধকারের ভেতর নিঃশব্দে গড়িয়ে চলেছে, আমাদের চোখে জল আসছিল।

রাজাবাহাদুরের দল তখন দুবেজীকে শোভাযাত্রা করে নিয়ে যাবার আয়োজন করছিল। আমরা দেখলাম, বাসুদেব ওস্তাদ ধর্মশালার আঙিনা থেকে একটু দূরে একটা গাছতলায় দাঁড়িয়ে গায়ের ধুলো ঝাড়ছেন আর মাঝে মাঝে আমাদের দিকে করুণ ভাবে তাকাচ্ছেন।

ধর্মশালার দারোয়ান হঠাৎ কোথা থেকে আমাদের কাছে এসে চুপ চুপে সান্ত্বনা দিয়ে

বললো--দুঃখ করবেন না, খোকাবাবু। এটা মিলি কুস্তি হয়েছে। ব্যাটা বাসুদেব দুবেজীর কাছ থেকে মোটা টাকা ঘুস খেয়ে ইচ্ছে করে হেরেছে।

চমকে উঠলাম আমরা। বিশ্বাস করতে পারছিলাম না। আমাদের বাসুদেব ওস্তাদ কি কখনো এরকম ছোট কাজ করতে পারে?

তবু আমরা সবাই একসঙ্গে বাসুদেব ওস্তাদের কাছে এসে জিজ্ঞেস করলাম--বাসুদেব ওস্তাদ, আপনি কি দুবেজীর কাছে টাকা নিয়ে...।

বাসুদেব ওস্তাদ চমকে উঠলেন। তাড়াতাড়ি জামা গায়ে দিয়ে বললেন--কে বললে? বিলকুল মিথ্যে কথা। মিথ্যে কথা...।

বলতে বলতে বাসুদেব ওস্তাদ হনহন করে হেঁটে চলে গেলেন। আমরা পেছু পেছু যেতে যেতে ডাকলাম--বাসুদেব ওস্তাদ!

বাসুদেব ওস্তাদ মুখ ফিরিয়ে বললেন--মিথ্যে কথা!

বাসুদেব ওস্তাদ রাস্তার ওপর দিয়ে খুব জোরে জোরে হেঁটে চললেন। আমরাও পেছু পেছু ডাকতে ডাকতে চললাম--শুনুন বাসুদেব ওস্তাদ, শুনুন, শুনুন...।

চলতে চলতে শহরের বাইরে এসে পড়লেন বাসুদেব ওস্তাদ। আর একবার মুখ ফিরিয়ে আমাদের দেখতে পেয়েই ব্যস্তভাবে মাঠের ওপর নেমে পড়লেন। তারপর দৌড়তে আরম্ভ করলেন। আমরাও পেছু পেছু তাড়া করে দৌড়ে চললাম। কানু বলে উঠলো--ধর ধর ধর।

বাসুদেব ওস্তাদ ঊর্ধ্বশ্বাসে দৌড়তে আরম্ভ করলেন। একটা বাঘ যেন সাংঘাতিক ভয় পেয়ে পালিয়ে যাচ্ছে, আর আমরা ছ-সাতটি ছোট ছোট খরগোস তাকে তাড়া করে চলেছি। তখন পশ্চিমে সূর্য ডুবছে, আর পুবে অনেক দূরে পাহাড়তলীর আবছায়ার মধ্যে একটা গির্জায় ঘণ্টা বাজছে ঢং ঢং ঢং, বড় করুণ সুরে।

বলতে পার পুতুল, কেন বাসুদেব ওস্তাদ এত ভয় পেয়ে পালিয়ে গেলেন?

# দানবী মানবী দেবী!

পয়লা মাঘ। কাঁকুলিয়া। স্নেহের পুতুল।

এবার তুমি একটা রূপকথা শুনতে চেয়েছ। কিন্তু রূপকথা কাকে বলে আমি ঠিক বুঝতে পারি না, পুতুল। দেব দানব যক্ষ রক্ষের গল্প? দেবী দানবী পরী অপ্সরার গল্প?

যেসব শুক আর সারী, সাতভাই চাঁপা আর পারুলদিদি, বেঙ্গমা আর বেঙ্গমী মজার মজার কথা বলে, তাদের আমি কোন দিন দেখতে পাইনি। তারা কোথায় থাকে আমি জানি না। হয়তো তারা কোথাও থাকে না, তারা কোথাও নেই। তাই বোধ হয় তাদের রূপ আর কথা দুই-ই এত সুন্দর।

কিন্তু ওরকম শুধু কল্পনার রূপকথা নয়। আমি যাদের স্বচক্ষে দেখেছি, তাদেরই রূপের কথা বলতে পারি। বানিয়ে বানিয়ে একটা মিথ্যে রূপকথা আমি বলতে পারবো না!

তবে শোন। আমি একদিন একটা দানবীকে দেখেছিলাম, আজকের মতই মাঘ মাসের এক কুয়াসা ভরা ভোর বেলায়। আর একবার একটি দেবী দেখেছিলাম, আজকের মতই হিমভরা মাঘের এক জ্যোৎস্নামাখা রাত্রিতে। সে অনেকদিন আগের একটা ঘটনা, আমরা তখন হাজারিবাগের জেলা স্কুলে পড়ি।

সিংডিহি হাই স্কুলকে হকি ম্যাচে তিনটি গোল ঠুকে দিয়ে দয়াময় মেমোরিয়াল শীল্ড জয় করে আমরা হাজারিবাগ ফিরছিলাম। সিংডিহি থেকে আমরা খুব ভোরেই রওনা হয়েছিলাম। আমাদের মোটর লরিও খুব আস্তে আস্তে হেড-লাইট জ্বালিয়ে চলছিল। কুয়াশার জন্যে সামনের পথ ঠাহর হচ্ছিল না। তার ওপর দু'পাশে ঘন শালের জঙ্গল, আর রাস্তাটাও এবড়ো খেবড়ো উঁচু নীচু আর নুড়িতে ভরা। আমরা বসেছিলাম লরির ভেতর দয়াময় শীল্ডকে বুকে জড়িয়ে। মাত্র দু সের পেতল দিয়ে তৈরী দয়াময় শীল্ড, কিন্তু তাতে কি আসে যায়? আমাদের মনটা তখন বিজয় গর্বে সোনা হয়েই ছিল।

একটা পাহাড়ী নদীর ভেজা বালির ওপর দিয়ে চলতে চলতে মোটর লরিটা হঠাৎ হেড-লাইট নিবিয়ে দিয়ে থেমে গেল। কি ব্যাপার?

গাড়ি থেকে নেমে দেখি একটা পুলিসের লরি সেখানে দাঁড়িয়ে আছে। বন্দুক হাতে নিয়ে কয়েকজন পুলিসও তৈরী হয়ে আছে। শালবনের মাথার ওপর দিয়ে সূর্যের আলো কুয়াসা ভেদ করে চারদিকে ছড়িয়ে পড়েছে। একটু দূরেই নদীর বালিয়াড়ির ওপর একটা জায়গায় চিতার মত করে কুল গাছের শুকনো শুকনো ডালপালা সাজানো রয়েছে। তারই সামনে একটা সিঁদুর মাখানো পাথর।

জঙ্গলের ভেতর একটা হৈহৈ চিৎকার আর ঢাকের শব্দ শুনে চমকে উঠলাম। শত শত লোক যেন ছুটে আসছে। পুলিসেরা কয়েক পা এগিয়ে গিয়ে দাঁড়ালো, হাবিলদার গম্ভীর হয়ে বললেন—তৈয়ার রহো।

পুলিসেরা যেন কার প্রতীক্ষায় ওৎ পেতে আছে। প্রথমে না বুঝলেও, কিছুক্ষণের মধ্যেই আমরা ব্যাপারটা বুঝলাম। ঐ যে কুল গাছের ডালপালা চিতার মত সাজিয়ে রাখা হয়েছে, সেখানে আজ গাঁয়ের লোকেরা এক ডাইনীকে পুড়িয়ে মারবে। এক ডাইনী নাকি অনেকদিন থেকেই লুকিয়ে ছিল ঐ গাঁয়ে। এই ডাইনীর জন্যেই নাকি এবছর গাঁয়ের ক্ষেতে সব মকাই অকালে শুকিয়ে গেছে। গাঁয়ের তিনটি ছেলে বসন্তে মারা গেছে। গাঁয়ের ওঝা অনেক তুকতাক করে শেষ পর্যন্ত এই ডাইনীকে চিনে ফেলেছেন।

আসছে, আসছে, ডাইনী আসছে। গাঁয়ের লোক তাকে তাড়া করে নিয়ে আসছে। দুম্ দুম্ দুম্ দুম্, ঢাকের শব্দ। হৈহৈ মার মার, চিৎকারের শব্দ।

জঙ্গলের ভেতর থেকে চিৎকার আর ঢাকের শব্দ যত কাছে এগিয়ে আসছিল, ততই

ভয়ে আর কৌতূহলে আমাদের বুক দুরদুর করছিল। কোন্ এক ভীষণা দানবীকে গাঁয়ের লোক নিয়ে আসছে ঐ কুলকাঠের আগুনের সঙ্গে পুড়িয়ে ছাই করে দেবে! কে জানে কেমন তার রূপ!

চিৎকার আর ঢাকের শব্দটা জঙ্গল ভেদ করে নদীর ওপর এসে পড়লো। আমরা দেখলাম, শত শত লোক ঢাক বাজিয়ে আর নিম গাছের ডাল হাতে নিয়ে সত্যিই এক দানবীকে পিটিয়ে পিটিয়ে তাড়া করে নিয়ে আসছে—মার্ মার্ মার্ ডাইনী মার্! মার মার্ মার্...।

পুলিস দলকে দেখতে পেয়ে ডাইনীটা প্রাণপণে দৌড়ে আসতে লাগলো। নিম গাছের ডাল হাতে নিয়ে লোকগুলিও হিংস্র চিৎকার করে আরও জোরে দৌড়ে আসতে লাগলো পেছু পেছু, ডাইনীকে ধরবার জন্য। কিন্তু ডাইনীকে তারা ধরতে পারলো না। নদীর ভেজা বালি আর নুড়ির উপর দিয়ে খেঁকশিয়ালীর মত ঊর্ধ্বশ্বাসে ছুটে এসে ডাইনীটা একেবারে পুলিসের গাড়ির সামনে আছাড় খেয়ে পড়লো।

পুলিস দলও তৈরী ছিল। নিম গাছের ডাল হাতে নিয়ে মারমুখী জনতা আর একটু এগিয়ে আসতেই পুলিস বন্দুক তুলে হাঁক দিল—খবরদার! চিৎকার, ঢাকের বাজনা আর নিম ডালের আস্ফালন হঠাৎ থেমে গেল।

সকলেই কিছুক্ষণের মত চুপচাপ। ডাইনীটা পুলিস লরির সামনে ভেজা বালির ওপর মুখ থুবড়ে পড়ে আছে, পুলিস নিঃশব্দে বন্দুক তুলে দাঁড়িয়ে আছে, আমরা দম বন্ধ করেই দাঁড়িয়ে দেখছি। গাঁয়ের জনতার ভেতর হঠাৎ একটা লোক ভয়ানক কর্কশ স্বরে চিৎকার করে লাফিয়ে উঠলো—মার্! মার্! মার্! লোকটার চোখ দুটো ভয়ানক লাল, মাথার চুল ঝাঁকড়া ঝাঁকড়া আর গলায় একটা ভেলা ফলের মালা। এই লোকটা হলো গাঁয়ের ওঝা।

হাবিলদার লাফ দিয়ে এগিয়ে গিয়ে ওঝাকে একটা ধাক্কা মেরে মাটিতে ফেলে দিয়ে চেপে ধরলেন। দ্রুম্ দ্রুম্ দ্রুম্—পুলিসেরা বন্দুক তুলে কয়েকবার ফাঁকা আওয়াজ করলো। সঙ্গে সঙ্গে জনতা তেমনি মার মার চিৎকার করে পেছু ফিরে ছুটে গিয়ে জঙ্গলের ভেতর অদৃশ্য হয়ে গেল। হাবিলদার বললেন—জলদি কর। ওরা তীর ধনুক আনবার জন্যে গাঁয়ের দিকে গেছে, এখুনি আবার ফিরে আসবে।

পুলিসেরা সঙ্গে সঙ্গে ওঝার হাতে হাতকড়া লাগিয়ে আর কোমরে দড়ি বেঁধে লরিতে তুলে নিল। আমরাও তাড়াতাড়ি আমাদের লরিতে উঠে দয়াময় শীল্ড বুকে জড়িয়ে বসলাম। কেমন ভয় ভয় করছিল, তার ওপর গাঁয়ের লোকগুলি ক্ষেপে উঠেছে, এখুনি ফিরে আসবে। এবার আর নিম গাছের ডাল নিয়ে নয়, বিষ মাখানো তীর আর ধনুক নিয়ে। এখানে আর একটু দেরি করলেই একটা ভয়ঙ্কর যুদ্ধ বেধে যাবে, নদীর ভেজা বালি মানুষের রক্তে লাল হয়ে উঠবে।

কিন্তু ডাইনীটা কি পড়েই রইল? আমাদের মোটর লরি ছাড়বার আগে একবার বাইরে মুখ বাড়িয়ে দেখলাম, একটা চৌকীদার ডাইনীকে হাত ধরে পুলিসের লরিতে তুলছে।

কী ভয়ঙ্কর দানবী মূর্তি! আমাদের গায়ে কাঁটা দিয়ে উঠলো। পাকা চুলের জটায় ভরা মাথা, কালো কুচকুচে মুখের চামড়াটা শুকিয়ে কুঁচকে রয়েছে। দু কষ দিয়ে রক্ত গড়িয়ে পড়ছে। একটা চোখ কানা। পাকা চুলের জটার সঙ্গে ছেঁড়া ছেঁড়া নিমপাতা লেগে রয়েছে।

ডাইনী একবার হাই তুলে হাঁ করে কাঁপতে লাগলো। মুখের ভেতর থেকে আরও অনেকখানি রক্ত গড়িয়ে পড়লো গলগল করে। ডাইনীটা বললো—জল!

আর কিছু দেখতে পেলাম না, আমাদের লরি রওনা হয়ে গেল। অনেকক্ষণ পরে পেছনে তাকিয়ে দেখলাম, পুলিসের লরিও আসছে।

শহরে ফিরে এলাম আমরা। স্কুলে হাফডে ছুটি পেয়ে দয়াময় শীল্ড নিয়ে সারা বিকেল শোভাযাত্রা করে বেড়ালাম।

সন্ধ্যাবেলা নিতাই বিশু হরিদাস আর আমি খুব খুশী মনে বাড়ি ফিরছিলাম পুলিস লাইনের মাঠের ওপর দিয়ে। আবছা অন্ধকার, কাছেই একটা বেলবাগান, আর তারই মধ্যে কাঁচের তৈরী ময়না ঘর, যেখানে সার্জন স্মিথ মানুষের লাশ চিরে চিরে পরীক্ষা করেন।

হঠাৎ মনে পড়ে গেল--জল! দু কষ দিয়ে রক্ত গড়িয়ে পড়ছে, একটা ডাইনীর মুখ হাঁ করে বলছে--জল?

কী বিপদের কথা বল তো পুতুল! এত সময় থাকতে ঠিক এই সন্ধ্যার সময়ে, আর এক জায়গা থাকতে এই নির্জন বেলবাগানে ময়না ঘরের কাছে, হঠাৎ মনে পড়ে গেল, সেই ভয়ঙ্কর বিশ্রী কথাটা--জল!

কে জানে সেই দানবী এখন কোথায়? হয়তো জল খেয়ে বেঁচে উঠেছে, হয়তো এতক্ষণে এই শহরেই কোথাও এসে লুকিয়ে রয়েছে। এই সময় যদি হঠাৎ সামনে এসে জল চায়, তাহলেই তো গেছি। আমরা একটু তাড়াতাড়ি হেঁটে বাড়ি চলে এলাম।

যাক, মাত্র এই একটি দিনই আমরা ভয় পেয়েছিলাম, পুতুল। তার পর আর কিছু নয়। কদিন পরে সকালবেলা ঠিক এই বেলবাগানের ভেতর দিয়ে যেতে যেতে আমাদের খুব হাসি পাচ্ছিল।

বিশু বললো--এখন যদি সেই দানবীটা এসে জল খেতে চায়?

হরিদাস বললো--শুধু জল নয়, দানবীকে আচ্ছা করে বেলও খাইয়ে দেব।

মাগো! কে যেন আমাদের পেছন থেকে হঠাৎ যন্ত্রণায় চেঁচিয়ে উঠলো। আমরা একটু চমকে তাকিয়ে দেখি, এক কাঠকুড়ুনী বুড়ী কাঠের বোঝা মাথায় নিয়ে খুঁড়িয়ে খুঁড়িয়ে হাঁটছে।

নিতাই বললো--বুড়ীটার পায়ে কাঁটা বিঁধেছে।

হরিদাস এগিয়ে গিয়ে বুড়ীর পা থেকে একটা মস্ত বড় কাঁটা তুলে ফেলে দিল। বুড়ী বললো--আঃ, বেঁচে থাক বাবা!

বড় দুঃখিনীর মত চেহারা এই বুড়ীর, মাথার পাকা চুলগুলি রুক্ষ জটার মত হয়ে গেছে, মুখটা শুকিয়ে কুঁচকে গেছে, একটা চোখ কানা। দুটো ভাত খেয়ে বেঁচে থাকার জন্যে এই বুড়ো বয়সে কত কষ্টে কাঠ কুড়িয়ে দিন কাটাচ্ছে।

বুড়ীর মুখের দিকে তাকিয়ে পরমুহূর্তে আমরা আরও চমকে উঠলাম। বিশু গর্জন করে বললো--এই, তুমি কে?...সত্যি করে বলো। কে তুমি?

বুড়ী এক চোখ দিয়ে আমাদের দিকে করুণভাবে তাকিয়ে বললো--আমি ভিকুর মা।

নিতাই ধমক দিয়ে বললো--মিথ্যে কথা, সিংডিহির জঙ্গলে তোমায় দেখেছি! তুমি সেই...।

হরিদাস বললো--তুমিই সেই ডাইনী?

বুড়ী ভয়ে কাঁপতে কাঁপতে বললো--হ্যাঁ বাবা।

সঙ্গে সঙ্গে কেঁদে ফেললো বুড়ী। চোখ দিয়ে ঝরঝর করে জল গড়িয়ে পড়লো। আমরা স্বচক্ষে দেখলাম পুতুল, এ তো মোটেই দানবী নয়। পায়ে কাঁটা বিঁধলে কষ্ট পায়, অসহায় ভাবে কেঁদে ফেলে, চোখ দিয়ে আবার জলও গড়িয়ে পড়ে। এ যে একটি দুঃখিনী মানবী।

আমি জিজ্ঞেস করলাম--তোমার ভিকু কই?

বুড়ী বললো--কোথাও নেই। অনেকদিন আগে, তোমার চেয়েও সে তখন দেখতে ছোট ছিল, একদিন তাকে বাঘে খেয়ে ফেললো। সেই দিন থেকে গাঁয়ের লোক আমাকে বলে ডাইনী।

বুড়ী আবার অনেকক্ষণ ধরে কাঁদলো। বুড়ীর কাহিনী শুনে একটু দুঃখিত হয়েই আমরা চলে এলাম।

বুড়ীও সত্যি সত্যি আর গাঁয়ে ফিরে যায়নি। এর পরেও বুড়ীকে কয়েকবার দেখেছি। যখনই দেখতাম, তখনই ভাবতাম--যে ছিল জঙ্গলের এক দানবী, সেই-ই হয়ে গেল এক কাঠকুড়ুনী মানবী! কী আশ্চর্য!

দয়াময় শীল্ড জয় করার জন্যে হেড মাস্টার খুশী হয়ে আমাদের একদিন পুরস্কার দিলেন, পাঁচটি টাকা। আমরাও খুশী হয়ে ঐ টাকা দিয়ে চাল ডাল ঘি আর রাবড়ি কিনে সবাই মিলে একদিন বিকেলে চলে গেলাম সীতাগড় পাহাড়ের কাছে একটা ডাক বাংলাতে, পিকনিক করবার জন্য। হরিদাস তার ছোটকাকার বন্দুকটাও লুকিয়ে লুকিয়ে নিয়ে চলে এল। কে জানে আমাদের রাবড়ির লোভে আর ঘিয়ের গন্ধে যদি দু-একটা লোভী নেকড়ে-টেকড়ে একেবারে কাছে এসে হাই তুলতে থাকে, তবে?

যেতে যেতে হলো সন্ধ্যা, উনুন ধরাতে ধরাতে হলো রাত্রি, খিচুড়ি রাঁধতে রাঁধতে হলো মাঝরাত্রি। আর খাওয়াদাওয়া সেরে ডাক বাংলার বারান্দায় দাঁড়িয়ে বাইরে তাকাতেই দেখি শালবনের মাথার ওপর ভাঙা চাঁদের আলো ছড়িয়ে পড়েছে।

মাঘ মাসের কুয়াশা, অল্প অল্প হিমেল হাওয়া, বনফুলের গন্ধ, তার ওপর জ্যোৎস্না। সমস্ত শালবনটা মায়াপুরীর মত মনে হতে লাগলো। তুমি না দেখলে বুঝতে পারবে না পুতুল, নিঝুম রাতের শালবন জ্যোৎস্নার ছোঁয়ায় কী সুন্দর আলোছায়ার স্বপ্নের মত হয়ে ওঠে। ডাক বাংলার বারান্দায় আর আমাদের চুপ করে দাঁড়িয়ে থাকতে মন চাইছিল না। একটা নিশির ডাক যেন আমাদের মনকে সেই তরুলতার মায়াপুরীর দিকে অনবরত টানছিল।

ডাক বাংলার জমাদারেরও বোধ হয় আমাদের হল্লায় ঘুম হচ্ছিল না। উঠে এসে বললো --আপনাদের সঙ্গে বন্দুক আছে?

হরিদাস বললো—হ্যাঁ।

জমাদার—তবে চলুন জঙ্গলের ভেতরে গিয়ে বসি।

আমি জিজ্ঞেস করলাম—কেন?

জমাদার—এই রকম চাঁদনী রাতে চিত্রা হরিণের দল শিশির ভেজা দুব্‌বো খেতে বের হয়। শিকার করতে যদি সখ থাকে তবে চলুন।

শিকারের লোভে মোটেই নয়, আমরা দল বেঁধে জমাদারের সঙ্গে সেই নিঝুম রাতের মায়াবনে যেন মায়াহরিণ স্বচক্ষে দেখবার জন্যে জঙ্গলের ভেতর গিয়ে ঢুকলাম।

জঙ্গলের ভেতর বেশী গভীরে আমরা যাইনি। এক জায়গায় কতগুলো হরীতকী গাছ গা ঘেঁষাঘেঁষি করে দাঁড়িয়েছিল, সামনে ছোট একটা জলভরা দহ, তার কিনারায় যেন কচি কচি দুব্‌বো ঘাসের চাদর পাতা রয়েছে। আমরা সেখানে বসে শুধু মায়াহরিণের অপেক্ষায় চোখ মেলে তাকিয়ে রইলাম।

কিন্তু কোথায়? না মায়াহরিণ, না সজারু, না খরগোস, কিছুই যে আসে না। তবু তার জন্য একটুও দুঃখ হচ্ছিল না। আমরা অবাক হয়ে সেই বনময় আলোছায়ার অদ্ভুত খেলা দেখছিলাম।

অনেকক্ষণ পরে জমাদার বললো—আর নয়, এবার ফেরা যাক, আর এখানে থাকা ঠিক হবে না।

জিজ্ঞেস করলাম—কেন?

জমাদার—ভয়ের কারণ আছে।

বিশু জিজ্ঞেস করলো—এখানে বাঘটাঘ আসে নাকি জমাদার?

জমাদার--বাঘ এলে তো ভালই ছিল বাবু, ভাল শিকার করা হতো। তা নয়...।

জমাদার যেন ভয় পেয়ে ফিসফিস করে বললো--শেষরাত্রির জঙ্গলে এমন একটি জীব ঘুরে বেড়ায় যাকে বন্দুক দিয়ে গুলি করলেও মরে না। ধরতে গেলেও ধরা দেয় না।

হরিদাসও ভয়ে ভয়ে জিজ্ঞেস করলো--এ আবার কেমন জীব জমাদার?

জমাদার বললো--বনদেবী।

বনদেবী? বনদেবী? তাতে ভয় করবার কি আছে? আমরা জমাদারের কথায় একটুও ভয় পাইনি, পুতুল। এই মায়াবনে এসে মায়াহরিণ দেখতে পেলাম না, কিন্তু যদি একবার বনদেবীকে দেখতে পাই তাহলেই তো আমরা ধন্য হয়ে যাব।

কিন্তু সত্যিই কি বনদেবী আছেন? জমাদারের কথা আমাদের বিশ্বাস হচ্ছিল না। আমরা জঙ্গলের ভেতর একটা সরু পথের দিকে মাঝে মাঝে উৎসুক হয়ে দেখছিলাম, পথটা এঁকেবেঁকে আলোছায়ার ভেতর দিয়ে যেন কোন্ সুদূর প্রহেলিকার দেশে চলে গেছে।

বাপ্ রে বাপ্! ঐ আসছে! জমাদার হঠাৎ একটা আতঙ্কে চেঁচিয়ে উঠে হরিদাসের পেছনে গিয়ে দাঁড়ালো! আমরাও চমকে চারদিকে তাকালাম।

জমাদার আমাদের মিথ্যে ভয় দেখায়নি, পুতুল। জঙ্গলের সরু পথ ধরে, আলোছায়ার হাজার হাজার তোরণ ভেদ করে, দূর থেকে কে যেন আসছে! ধীরে ধীরে, ছন্দে ছন্দে, দুলে দুলে। তার শরীরটা যেন কুয়াশার মতই নরম, শাদা ফুলের মালা দিয়ে জড়ানো বড় বড় দুটি বিনুনী দুলছে। মাথায় একটা মুকুটও আছে মনে হলো।

ধীরে ধীরে বনদেবী এগিয়ে আসছেন, আমরা আরও ভাল করে তাকিয়ে রইলাম। আরও কাছে এগিয়ে এলেন বনদেবী, এবার তাঁকে আরও স্পষ্ট করে দেখলাম। তাঁর মুখের ওপর পাতার ফাঁকে ফাঁকে চাঁদের আলো পড়ছে। ঝকঝক করে উঠছে একটা হাসি হাসি মুখ।

আরও কাছে। আরও কাছে। বনদেবী হঠাৎ থেমে গেলেন। বোধ হয় আমাদের দেখতে পেয়েছেন। অনেকক্ষণ চুপ করে দাঁড়িয়ে রইলেন বনদেবী।

আমাদের আর একটুও ভয় করছিল না। এ বনদেবীকে এমনি চলে যেতে দেব না। তাকে আরও ভাল করে না দেখে, দুটো কথা না বলে কোনমতেই ছেড়ে দেব না। আমরাই এগিয়ে গিয়ে একেবারে বনদেবীর সামনে দাঁড়ালাম! বনদেবীর শরীরটা থরথর করে কাঁপতে আরম্ভ করলো।

বনদেবীর মুখের দিকে ভাল করে তাকিয়ে যা দেখলাম, তা আর বলবার কথা নয়, পুতুল। পাকা চুলের জটায় ভরা মাথা, কুচকুচে কালো মুখের চামড়া কুঁচকে গেছে, একটা চোখ কানা, মাথার ওপর একটা হাড়ের বোঝা।

হরিদাস ধমক দিয়ে বললো--কে তুমি? সত্যি করে বল?

বনদেবী বললো--আমি ভিকুর মা।

হ্যাঁ, সত্যিই ভিকুর মা। দিনের বেলা জঙ্গল আফিসের গার্ডদের ভয়ে সে জঙ্গলের ভেতর ঢুকতে পারে না, তাই লুকিয়ে লুকিয়ে রাত্রিবেলা ঢোকে। আর, মরা জন্তুর হাড় কুড়িয়ে নিয়ে চলে যায়, রমজান মিঞার আড়তে নিয়ে গিয়ে বিক্রী করে।

জমাদার গর্জন করলো--চোর কাঁহাকা!

ভিকুর মা কেঁদে ফেললো--কি করবো বাবা! দুটো ভাতের জন্য বাবা! কোন উপায় নেই বাবা!

ভিকুর মা কাঁদতেই লাগলো, আমরাও ডাক বাংলায় ফিরে এলাম।

আমার গল্পও আজকের মত এইখানে শেষ করি, পুতুল। তুমি বলবে, এটা তো রূপকথা হলো না, এ যে ভিকুর মার কথা হয়ে গেল। যাই হোক, তিন রকম রূপেই তো তাকে দেখেছিলাম। সেই কথাই এতক্ষণ বললাম। এখন তুমি বল, কোন্ রূপটা সত্যি? ভিকুর মা কি দানবী? না মানবী? না দেবী?

# কবিকথায় চতুর্থ আয়তন

আধুনিক যুগের শ্রেষ্ঠ বৈজ্ঞানিক আইনস্টাইন (Einstein) গণিতে ও পদার্থতত্ত্বে যে বিস্ময়কর আবিষ্কার করেছেন, তাতে বিজ্ঞান ও দর্শন উভয় ক্ষেত্রেই একটা বিপ্লব ঘটে গেছে। দৈর্ঘ্য, প্রস্থ ও বেধ—বস্তুর আয়তনের এই তিনটি মাত্রার সঙ্গেই আমরা পরিচিত ছিলাম। কিন্তু এর মধ্যেই বস্তুধর্মের বা আয়তনের সবটুকু পরিচয় নেই। আইনস্টাইনের আবিষ্কৃত উপহার হলো—চতুর্থ একটি মাত্রা অর্থাৎ কাল (Time as the fourth dimension)।

আইনস্টাইনের এই আবিষ্কারের কিছুদিন আগে এইচ্ জি ওয়েলস্ (H.G. Wells) তাঁর এক উপন্যাসে 'Time Machine' নামে একটি বিষয়কল্পনার উল্লেখ করেন। এটা অবশ্য গল্পকারের কল্পনাপ্রসূত আখ্যায়িকা মাত্র। কিন্তু কেউ কেউ এমন কথাও বলে ফেলেছেন যে, সময়কে (Time) আয়তনের চতুর্থ মাত্রা (dimension) হিসাবে প্রথম ওয়েলস্ সাহেব কতকটা আঁচ করেছিলেন।

কবি ও শিল্পীরা কার্লাইলের এর মতে দ্রষ্টা ; সহজ অনুভূতির জোরে তাঁরা সময় সময় দিব্য তত্ত্বের স্বরূপ উপলব্ধি করে ফেলেন। এবার দেখা যাক্ বাংলা সাহিত্য। বর্তমান বাংলার শ্রেষ্ঠ কবির রচনার কিয়দংশ উদ্ধৃত করা হলো। ১২৯১ সালে ভারতী পত্রিকায় রবীন্দ্রনাথের লেখা,—

"এ জগতে সকল বস্তুরই দৈর্ঘ্য, প্রস্থ ও বেধ—এই তিন প্রকারের আয়তন দেখা যায়। কিন্তু এই সকল আয়তনের অতীত আর এক প্রকার আয়তন আছে, তাহাকে কি বলিব খুঁজিয়া পাইতেছি না। তাহা অসীমায়তনতা বা আয়তনের অসীম অভাব। একটি বালু কণাকে আমরা যদি জড়ভাবে দেখিতে পাই, তাহা কতগুলি পরমাণুর সৃষ্টি। কিন্তু বাস্তবিকই কি তাই?...তাহা কি অনন্ত সময়ের সমষ্টি নহে?"

এর মধ্যে কাব্যোচ্ছ্বাস নেই, হেঁয়ালী নেই। যে কোন বিজ্ঞানী আজও এই ভাষাতেই Time theoryর ব্যাখ্যা করবেন। তবে বিস্ময়ের বিষয় এই যে, একজন কবি এই কথা এত স্পষ্ট লিখে গেছেন ৫৬ বৎসর আগে।

# মৃত্যুং তীর্ত্বা

ভোর রাত্রে ঘুম ভেঙে গেল। ৩২শে শ্রাবণের অশান্ত বাতাসে তখন শান্তিনিকেতন আশ্রমের তরুলতা গুল্ম বীথিকা হঠাৎ এক আক্ষেপে চঞ্চল হয়ে উঠেছে। সমস্ত রাত্রি ধরে আকাশজোড়া মেঘ গলে গলে পড়েছে অশ্রান্ত ধারায়। সুপ্তি শেষে যেন কোন বিগলিত বেদনায় সজলা পৃথিবীর এক প্রত্যুষে আধা আলো অন্ধকারের মধ্যে শুনলাম--"ভেঙেছো দুয়ার, এসেছো জ্যোতির্ময়।" সমস্ত নিসর্গ যেন মন্ত্রপুত হয়েছে। আশ্রমের বাতাসে এই আর্ত আলোড়ন, বৃষ্টির শব্দ ও জলসিঞ্চিত ক্ষিতিসৌরভ, তার সঙ্গে বৈতালিক দলের সুস্বর। মনে পড়লো, এক মহাকবি মর্তের বন্ধন ক্ষয় করে কালের যাত্রায় বিদায় নিয়েছেন। 'মৃত্যুং তীর্ত্বা' যে কবিসত্তা যাত্রীর বেশে অদৃশ্য হয়েছে, তাঁরই যাত্রাপথে মর্ত্যবাসীর এই অভিনন্দন।

'হে কবি দিবে না সাড়া'—এ দুঃখ অবশ্য আজ আমাদের কাছে সত্য। কিন্তু আজ আর শোকের বাসর নয়। আজ এক স্থিতপ্রজ্ঞ, সম্বুদ্ধ মহাকবির শ্রাদ্ধবাসর, যিনি অন্তরে মহা অজানার নির্ভর পরিচয় পেয়েছেন, বিরাট বিশ্ব বাহু মেলে তাঁকে নিয়ে গেছে আপন কক্ষে।

* * * *

পূর্ণকুম্ভ, আম্রপল্লব, কদলীবৃক্ষে সজ্জিত শ্রাদ্ধমণ্ডপ। প্রজ্জ্বলিত ঘৃতপ্রদীপের সারি। ধূপের ধোঁয়ায় সুরভিত বাতাস। কাষ্ঠমঞ্চের ওপর অজস্র শ্বেতপুষ্পের স্তবক। পুরোহিতের প্রার্থনায় ধ্বনিত হলো--'মনের দ্বারা আজ তোমার মনকে আহ্বান করি।' সহস্র নরনারীর হৃদয়ের মৌন শ্রদ্ধার আবেশে সেই ক্ষণে পরম অনুভবের মধ্যে কবি যেমন নূতন রূপে মূর্ত হলেন।

পুরোহিত আবার উচ্চারণ করলেন--"সকলেই আজ তৃপ্ত হউক। দেব যক্ষ হইতে আরম্ভ করিয়া দীনহীন সর্বপ্রাণী আজ তৃপ্তি লাভ করুক। ক্ষুধিত তৃষিত পাপরত ধর্মরত সবারই আজ তৃপ্তি লাভ হউক।" এই বাণীর আশ্রয়ে কবির জীবনের সাধনা অগ্রসর হয়েছিল, এই বাণী তাঁর জীবনে সকল রূপেতে ও ধ্বনিতে সার্থকতায় প্রসারিত হয়েছিল।

আমরা উপলব্ধি করেছি কবির লোকোত্তর রূপ। তাই এখন আর শোক করবার কিছু নেই। অজস্র দানে তিনি ভরে দিয়ে গিয়েছেন জাতির ভাণ্ডার। পৃথিবীকে তিনি মধুর করে গিয়েছেন সুরের সুরধনীর প্রবাহে। মানবতাকে সকল অপমানের ঊর্ধ্বে তুলে রেখে গেছেন অমিত মমতার শক্তিতে।

আমরা কবির জীবনে ভাববৈভব দেখে বিস্মিত হয়েছি। শতাব্দীর দুঃখ বেদনা, আশা আকাঙক্ষা তাঁর জীবনে বিচিত্র ব্যঞ্জনায় প্রকাশ পেয়েছে বাণীরূপে। 'ছোট ছোট জন্মমৃত্যুর সীমানায়, নানা রবীন্দ্রনাথের একখানি মালা'। জীবনকে তিনি এইভাবে দেখেছেন, নিত্যবহমান এই অনিত্যের স্রোতে তিনি চঞ্চল জীবনের সদ্য মুহূর্তের দানে সত্যকে দেখেছেন। তাই সব চেয়ে আগে মনে পড়ে বিচিত্রের উপাসক কবির বাণী। তাঁর ভাববাদের এই নির্বিশেষত্ব তাঁকে পৃথিবীর শ্রেষ্ঠ রূপকথার শিল্পী করে তুলেছিল। তিনি বিশেষ কোন জাতীয় সংস্কৃতি, বিশেষ কোন যুগসংস্কৃতি, বিশেষ কোন সমাজ বা রাজনীতিঘটিত মতবাদের ব্যাখ্যাতা ছিলেন না। ভাবের দিক দিয়ে, চিন্তানুশীলনের দিক দিয়ে তাঁর প্রতিভা বিশেষ কোন পরিধির ভিতর সমাহিত ছিল না। মানুষের প্রত্যেক মোহকে, লোভ ও নিষ্ঠুরতাকে তিনি সতর্কবাণী শুনিয়ে গেছেন।

* * * *

আমাদের গর্ব করবার ও খুশী হবার কথা এই যে, রবীন্দ্রনাথের প্রতিভাকে সম্মানিত করতে বিশ্ববাসী কার্পণ্য করেনি। রবীন্দ্রনাথের স্বপ্ন আজ পৃথিবীবাসীর কর্মময় জীবনে সার্থক হয়নি সত্য ; নানা বিরুদ্ধ প্রতিক্রিয়া, মূঢ়তা বঞ্চনায় আজ সমাজের স্বাস্থ্য বিকল। অক্ষমতার

অভিমানে মানুষ কাতর ; তবু কবির বাণীকে তারা বরণ করে নিয়েছে সত্যরত্নের মত। সমস্ত অশুভ আবিলতার মধ্যেও কবির বাণী জ্বলদর্চিরেখার মত ফুটে উঠেছে। আজ হউক, কাল হউক, সেই বাণী একদিন সার্থক হবে, যুগের সাধনাকে মৈত্রীর পথে টেনে নিয়ে যাবে। আমাদের দেশেই দেখেছি, যাঁরা কবির সমসাময়িক, তাঁরা অনেকে কবিকে বুঝতে পারেননি। দেশেরই প্রবীণ পণ্ডিত সমাজে কোথাও কোথাও রবীন্দ্রনাথের প্রতিভাকে শ্রদ্ধার সঙ্গে মেনে নিতে কুৎসিত কুণ্ঠা দেখা গেছে, এই গ্লানি লজ্জাকর হলেও সত্য। ঠিক রবীন্দ্র-পরবর্তী পুরুষে রবীন্দ্রনাথের কবিপ্রতিভা অবশ্য স্বীকৃত হয়েছিল, কিন্তু তাঁর আদর্শের প্রশ্ন নিয়ে অজস্র বিরুদ্ধ সমালোচনা এমনকি কটূক্তিও করা হতো। তাঁর ভাববাদের প্রগতিশীলতাকে সে যুগের শিক্ষিত সমাজে সর্বত্র সম্মানের সঙ্গে গৃহীত হয়নি। এমনকি, তাঁর মতবাদকে ভারতীয় সংস্কৃতির বিরোধী বলেও ঘোষণা করা হতো। রবীন্দ্রনাথের কাব্যসাহিত্য, দর্শন ও মতবাদকে শ্রেষ্ঠ সমাদর ও শ্রদ্ধার সঙ্গে শ্রবণ ও মনন করেছে রবীন্দ্রনাথের পরবর্তী তৃতীয় পুরুষের অর্থাৎ পৌত্র-পুরুষের দল। রবীন্দ্রনাথের মনীষার মহত্ত্ব এই সুধীবৃন্দ উপলব্ধি করেছে প্রথম।

জাতির মনস্তত্ত্বে রবীন্দ্রনাথের সাহিত্য ও আদর্শ পুরুষানুক্রমে এই ভাবে সাড়া দিয়েছে। এটা খুবই স্পষ্ট ও প্রত্যক্ষ হয় যে, যত সময় যাচ্ছে, গুরুবাদের অত্যুগ্র স্তাবকতার ভ্রান্তি পরিহার করে রবীন্দ্র-প্রতিভার ঠিক ঠিক মূল্য আমাদের যেন ততটা বেশী করে বোধগত হচ্ছে। আরও একটা বিষয় স্মরণে রাখা উচিত। রবীন্দ্রনাথের প্রতিভা হঠাৎ-অভ্যুদিত কোন জ্যোতিষ্কের মত আসেনি। দীর্ঘকাল ধরে ধীর সাধনা ও অনুশীলনের বলে জ্ঞান-বিজ্ঞান ও শিল্পের রাজ্যে তিনি অগ্রসর হয়েছেন। প্রতিভা যে—'capacity for taking infinite pains'—এর সত্যতা প্রমাণিত হয়েছে রবীন্দ্রনাথের জীবনব্যাপী সাধনার মধ্যে। তিনি ভারতের নৈতিক ঐতিহ্য ও বাংলার প্রাক্তন কাব্যসাধকদের প্রতিভার উত্তম বিকাশ।

* * * *

রবীন্দ্রনাথর ভাববাদের আর একটি বড় বৈশিষ্ট্য হলো আশাবাদিতা (optimism)। আশ্চর্যের বিষয়, জীবনের বন্ধনের সহস্র দুঃখ, আচারের সঙ্কীর্ণতা, মূঢ়তা ও 'বিরাট মৃত্যুর গুপ্তসঞ্চার' তাঁর কাছে অপ্রত্যক্ষ ছিল না। তিনি জানতেন, সুখ দুঃখের সমস্ত পরিণাম রেখে যেতে হবে এই নামগ্রাসী, আকারগ্রাসী, সকল পরিচয়গ্রাসী নিঃশব্দ ধূলিরাশির মধ্যে। তবু শুভে অশুভে স্থাপিত জীবনের এই পাদপীঠে, জীবনের এই প্রচণ্ড মহিমার উদ্দেশে তিনি প্রণতি রেখে গেছেন। এ সত্ত্বেও কবির চক্ষে জীবনের জয়ন্ত রূপ সকল মোহ নিরাশার বাষ্প যবনিকা ভেদ করে এক একবার প্রত্যক্ষ হয়েছিল। এই সৃষ্টিমঞ্চে নিরবধি কাল ও বিপুলা পৃথিবীর ক্রোড়ে জীবনের নিত্য প্রসারতাকে তিনি অভিনন্দিত করে গেছেন ঃ—

দেখিতেছি আমি আজি—
এই গিরিরাজি,
এই বন, চলিয়াছে উন্মুক্ত ডানায়
দ্বীপ হতে দ্বীপান্তরে,
অজানা হইতে অজানায়।
নক্ষত্রের পাখার স্পন্দনে
চমকিছে অন্ধকার আলোর ক্রন্দনে।
শুনিলাম মানবের কত বাণী দলে দলে
অলক্ষিতে পথে উড়ে চলে
অস্পষ্ট অতীত হতে অস্ফুট
সুদূর যুগান্তরে।

আমরা দেখেছি জ্ঞানের ক্ষেত্রে কোন লৌকিক সংস্কার, কোন আচারগত সঙ্কীর্ণতা,

জাতীয় অহমিকা, আভিজাত্যের ঔদ্ধত্যকে তিনি সর্বদা পরিহার করে গেছেন। কোন পদ্ধতির প্রতি প্রশ্নহীন নিষ্ঠা তিনি দেখাতে পারেননি। মনের ভীরুতা, চিন্তার জড়তাকে তিনি পাপ বলে মনে করেছেন। শিল্প সৃষ্টির ব্যাপারে তিনি প্রায় অনেক ক্ষেত্রে বিপ্লবী ছিলেন। চিত্রে ও সংগীতে তিনি দুঃসাহসিক অভিযাত্রীর মত নূতন নূতন জগতের রূপ, বর্ণ, গন্ধ, আলোক আহরণ করে এনেছেন। এ বিষয়ে কোন জাতীয় বা বিজাতীয় প্রশ্ন তাঁর সাধনাকে বিড়ম্বিত করেনি। সতত গতিময় এই জীবনের গানই তাঁর কাব্যের প্রাণ। তিনি দেখেছেন আকাশ পাথারে আলোক ও আঁধারের মধ্যে অবিরাম জোয়ার ভাঁটা চলেছে। দুরন্ত জীবন নির্ঝরিণী ছুটে চলেছে সহস্র ধারায়।

অজানার সুরে
চলিয়াছি দূর হতে দূরে
মেতেছি পথের প্রেমে।

* * * *

মহাকবির অধ্যাত্মকৃত্য। আশ্রমের গায়ক গায়িকার মিলিত কণ্ঠের সংগীতে শুনলাম-- 'তোমার অসীমে প্রাণমন লয়ে, যত দূরে আমি ধাই।' সেখানে বিচ্ছেদ বলে কোনও কিছু নেই। সেই কবিসত্তাকে আমরা আজ অভিনন্দন জানাচ্ছি। আজ আর বিচ্ছেদের শোক নয়, কবির বাণী মনে মনে উচ্চারণ করে আজ আশ্বস্ত হব—

যুগে যুগে এসেছি চলিয়া
স্খলিয়া স্খলিয়া
চুপে চুপে, রূপ হতে রূপে
প্রাণ হতে প্রাণে।

# বিজ্ঞানী কবি রবীন্দ্রনাথ

কবি রবীন্দ্রনাথ বৈজ্ঞানিক নন। তিনি আসলে কবি ও দার্শনিক। কিন্তু তাঁর দর্শনে বৈজ্ঞানিক তত্ত্বনিষ্ঠার অভাব নেই। বিষয়-বিচারের ক্ষেত্র থেকে তিনি বিজ্ঞানগত যুক্তিকে বর্জন করেননি। কবিকে শুধু কল্পনাশ্রয়ী যাঁরা বলেন তাঁরা রবীন্দ্রনাথের মধ্যে তাঁদের ধারণার সমর্থন পাবেন না। এটাই বড় সায়েন্সের খুঁটিনাটি, ফরমূলার ঘনঘটা ও টেস্টটিউবের কথা ও কাহিনী রবীন্দ্রনাথের প্রবন্ধে স্থান পায়নি ঠিকই। কিন্তু তাঁর কবিতা ও প্রবন্ধে, যা নিছক সাহিত্য নামে পরিচিত, তার মধ্যে বৈজ্ঞানিক চিন্তা, বিশ্লেষণ পদ্ধতি, তথ্য সন্নিবেশ অজস্রভাবে ছড়িয়ে আছে।

অল্পদিন হলো রবীন্দ্রনাথ বৈজ্ঞানিক বিষয় নিয়ে 'বিশ্ব পরিচয়' লিখেছেন। এখানে তিনি স্পষ্টভাবে বৈজ্ঞানিক তথ্য বর্ণনা করবার প্রয়াস করেছেন এবং তার জন্য প্রামাণ্য সব গ্রন্থের সাহায্য নিয়েছেন। 'বিশ্বপরিচয়' বাংলা সাহিত্যের একটি সম্পদ সন্দেহ নেই। এই পুস্তক লেখার পেছনে কবির যে উদ্দেশ্য তা আরও মহৎ। তিনি বাংলাভাষী পাঠকের বৈজ্ঞানিক অনুসন্ধিৎসা উজ্জ্বলতর ও আরও প্রখর করবার সদুদ্দেশ্য নিয়েই 'বিশ্বপরিচয়ে' তার উপক্রমণিকা লিখেছেন। সেইদিক দিয়ে এইখানি সার্থক হয়েছে।

শুধু 'বিশ্বপরিচয়' লেখার জন্য রবীন্দ্র-সাহিত্য থেকে ৪০/৫০ বৎসর পূর্বে রচিত কতকগুলি বিষয়াংশ উদ্ধৃত করা গেল। এর মধ্যে দুটো জিনিস লক্ষ্য করার বিষয়। প্রথম, রবীন্দ্রনাথের বৈজ্ঞানিক চিন্তার অগ্রগামিতা। দ্বিতীয়, কত প্রাঞ্জল ভাষায় বৈজ্ঞানিক থিওরিগুলিকে তিনি অপূর্ব স্বাচ্ছন্দ্যে গেঁথেছেন। সেদিনকার লেখা 'বিশ্বপরিচয়ে'র এক একটি অংশ উদ্ধৃত করে দেখাতে পারা যায় যে, তার ভাষা রবীন্দ্রনাথের এই পূর্বতন প্রজন্মের ভাষাকে প্রাঞ্জলতার গুণে খুব বেশি ছড়িয়ে যেতে পারেনি। কবি স্বয়ং নিজের স্বভাসুলভ সৌজন্যে বিশ্বপরিচয়ের ভূমিকায় তার 'অক্ষমতার' কথা তুলেছেন। কিন্তু অক্ষমতার কথা দূরে থাক, তিনি ৪০/৫০ বৎসর পূর্বে যে সব বৈজ্ঞানিক তত্ত্ব কবিতার চেয়েও মধুর ও মনোজ্ঞ করে লিখে গেছেন, তা পৃথিবীর সাহিত্যে বিরল।

আধুনিক কালে ফ্রয়েডীর মনোবিজ্ঞান ও আইনস্টাইনের আপেক্ষিক তত্ত্ব অথবা নব্য সমরবাদ মানুষের চিন্তাজগতে আলোড়ন সৃষ্টি করেছে। ইভলিউশন তত্ত্ব ও নব্য পরমাণুবাদ আধুনিক বিজ্ঞানীর গবেষণায় নতুনভাবে পরিপুষ্ট হয়েছে ; অনেক বিচিত্র তত্ত্বের রহস্য প্রকাশিত হয়েছে।

রবীন্দ্র-সাহিত্য সমুদ্রে জাল ফেললে কৌতূহলী পাঠক এমন অনেক জ্ঞানশুক্তির সাক্ষাৎ পাবেন, যা তাঁকে বিস্ময়ে অভিভূত করবে। যে সব দুরূহ নতুন বৈজ্ঞানিক মতবাদ, মাত্র সেইদিন সুধীমহলে গোচরীভূত ও গ্রাহ্য হয়েছে, অনাবিল গদ্যে ও পদ্যে তারই পরিপ্রকাশ রবীন্দ্র-সাহিত্যের এক একটি অধ্যায়কে জ্যোতির্লিপ্ত করে রেখেছে। পরিভাষার বাহুল্য হয়তো তার মধ্যে নেই, গাণিতিক সংহতির অভাব হয়তো তার মধ্যে আছে, কিন্তু থিওরিগুলির বৈজ্ঞানিক রূপ অভ্রান্তভাবে তাতে ফুটে উঠেছে।

আধুনিক মনোবজ্ঞিানে 'নির্জ্ঞান মনের' থিওরী প্রতিষ্ঠিত হয়েছে। ডাঃ ফ্রয়েড ও তাঁর সমসাময়িক আরও কয়েকজন মনোবিজ্ঞানীর গবেষণাই এ থিওরীকে সুপ্রতিষ্ঠিত করেছে। মনের গঠন সম্বন্ধে অনেক নতুন রহস্য আজ আমরা জানতে পারছি। রবীন্দ্রনাথের পুরাতন প্রবন্ধের একটি অংশ উদ্ধৃত করা হলো, যাকে Unconcious মনের বৈজ্ঞানিক সংজ্ঞা হিসাবে ৪৭ বৎসর আগে লেখা।

—"স্বভাবত আমাদের মনের মধ্যে বিশ্বজগতের প্রতিবিম্ব এবং প্রতিধ্বনি ছিন্নবিচ্ছিন্নভাবে ঘুরিয়া বেড়ায়। তাহারা বিচিত্র রূপ ধারণ করে এবং অকস্মাৎ প্রসঙ্গ হইতে প্রসঙ্গান্তরে গিয়া উপনীত হয়। যেমন বাতাসের মধ্যে পথের ধূলি, পুষ্পের রেণু, অসংখ্য গন্ধ, বিচিত্র শব্দ বিচ্ছিন্ন

পল্লব, জলের শিকড, পৃথিবীর বাষ্প--এই আবর্তিত আলোড়িত জগতের বিচিত্র উৎক্ষিপ্ত উড্ডীন খণ্ডাংশ সকল সর্বদাই নিরর্থকভাবে ঘুরিয়া ফিরিয়া বেড়াইতেছে ; আমাদের মনের মধ্যেও সেইরূপ, সেখানেও আমাদের নিত্য প্রবাহিত চেতনার মধ্যে কত বর্ণ, গন্ধ, শব্দ, কত কল্পনার বাষ্প, কত চিন্তার আভাস, কত ভাষার ছিন্ন খণ্ড, আমাদের ব্যবহার জগতের কতশত পরিত্যক্ত বিস্তৃত বিচ্যুত পদার্থসকল অলক্ষিত অনাবশ্যকভাবে ভাসিয়া ভাসিয়া বেড়ায়।

যখন আমরা সচেতনভাবে কোন একটা বিশেষ দিকে লক্ষ্য করিয়া চিন্তা করি তখন এই সমস্ত ছায়াময়ী মরীচিকা মুহূর্তের মধ্যে অপসারিত হয়, আমাদের কল্পনা, আমাদের বুদ্ধি একটা বিশেষ ঐক্য অবলম্বন করিয়া একাগ্রভাবে প্রবাহিত হইতে থাকে। আমাদের মন নামক পদার্থটি এত অধিক প্রভুত্বশালী যে, সে যখন সজাগ হইয়া বাহির হইয়া আসে, তখন তাহার প্রভাবে আমাদের অন্তর্জগতের এবং বহির্জগতের অধিকাংশই সমাচ্ছন্ন হইয়া যায়--তাহারই শাসনে, তাহারই বিধানে, তাহারই কথায়, তাহারই অনুচর পরিচয়ে নিখিল সংসার আকীর্ণ হইয়া থাকে। ভাবিয়া দেখো আকাশে পাখীর ডাক, পাতার মর্মর, জলের কল্লোল, লোকালয়ের মিশ্রিত ধ্বনি, ছোট-বড় কত সহস্র প্রকার কলশব্দে নিরন্তর ধ্বনিত হইতেছে, এবং আমাদের চতুর্দিকে কত কম্পন, কত আন্দোলন, কত গমন, কত আগমন ছায়ালোকের কতই চঞ্চল লীলাপ্রবাহ প্রতিনিয়ত আবর্তিত হইতেছে—অথচ তাহার মধ্যে কতই যৎসামান্য অংশ আমাদের গোচর হইয়া থাকে ; তাহার প্রধান কারণ এই যে, ধীবরের ন্যায় আমাদের মন ঐক্য-জাল ফেলিয়া একেবারে এক ক্ষেপে যতখানি ধরিতে পারে সেইটুকুই গ্রহণ করে, বাকি সমস্তটাই তাহাকে এড়াইয়া যায়। সে যখন দেখে তখন ভালো করিয়া শোনে না, যখন শোনে তখন ভালো করিয়া দেখে না এবং সে যখন চিন্তা করে তখন ভালো করিয়া দেখেও না শোনেও না। তাহার উদ্দেশ্যের পথ হইতে সমস্ত অনাবশ্যক পদার্থকে সে অনেকটা পরিমাণে দূর করিয়া দিতে পারে। এই ক্ষমতাবলেই সে এই জগতের অসীম বৈচিত্র্যের মধ্যেও আপনার নিকটে আপনার প্রাধান্য রক্ষা করিতে পারিয়াছে। আমাদের মনের ইচ্ছান্ধতা ইচ্ছাবধিরতার শক্তি আছে ; এবং এই শক্তি তাহাকে প্রতি পদেই ব্যবহার করিতে হয় বলিয়া জন্ম হইতে মৃত্যুকাল পর্যন্ত জগতের অধিকাংশই তাহার চেতনার বহির্ভাগ দিয়া চলিয়া যায়। সে নিজে বিশেষ উদ্যোগী হইয়া যাহা গ্রহণ করে এবং নিজের আবশ্যক ও প্রকৃতি অনুসারে গঠিত করিয়া লয় তাহাই সে উপলব্ধি করে, চতুর্দিকে এমনকি মানস-প্রদেশেও যাহা ঘটিতেছে, যাহা উঠিতেছে তাহার সে ভালোরূপ খোঁজ রাখে না।" ছেলে ভুলানো ছড়া (১৩০১) আইনস্টাইন প্রতিষ্ঠিত বস্তুর চতুর্থ আয়তন ও নব্য সময়বাদ এবং আধুনিক পরমাণু তত্ত্বের কথা অনেকেই পড়েছেন। প্রায় সাতান্ন বৎসর পূর্বে লেখা রবীন্দ্রনাথের প্রবন্ধে নিম্নোদ্ধৃত অংশ তার সঙ্গে তুলনা করা যাক।

"এ জগতে সকল বস্তুরই দৈর্ঘ্য প্রস্থ ও বেধ এই তিন প্রকারের আয়তন দেখা যায়। কিন্তু এই সকল আয়তনের অতীত আর একপ্রকার আয়তন আছে, তাহাকে কি বলিব খুঁজিয়া পাইতেছি না। তাহা অসীমায়তনতা, বা আয়তনের অসীম অভাব।

"আমরা যাহাকে সচরাচর ক্ষুদ্রতা বা বৃহত্তর বলি, তাহা কোন কাজের কথা নহে, আমাদের চক্ষু যদি অনুবীক্ষণের মতো হইত তাহা হইলেই এখন যাহাকে ক্ষুদ্র দেখিতেছি তখন তাহাকেই অতিশয় বৃহৎ দেখিতাম, এই অনুবীক্ষণতা শক্তি কল্পনায় যতই বাড়াইতে ইচ্ছা কর ততই বাড়িতে পারে। অত গোলে কাজ কি, পরমাণুর বিভাজ্যতা তো আর কোথাও শেষ হয় নাই, অতএব একটি বালুকাকণার মধ্যে অনন্ত পরমাণু আছে, একটি পর্বতের মধ্যেও অনন্ত পরমাণু আছে, ছোট-বড় আর কোথায় রহিল? একটি পর্বতও যা পর্বতের ক্ষুদ্রতম অংশও তাই, কেহই ছোট নহে। কেহই বড় নহে, কেহই অংশ নহে সকলেই সমান। বালুকণা কেবল যে জ্ঞেয়তায় অসীম, দেশে অসীম তাহা নহে, তাহা কালেও অসীম,

তাহারই মধ্যে তাহার অনন্ত ভূত ভবিষ্যৎ বর্তমান একত্রে বিরাজ করিতেছে; তাহাকে বিস্তার করিলে দেশেও তার শেষ পাওয়া যায় না, তাহাকে বিস্তার করিলে কালেও তাহার শেষ পাওয়া যায় না। অতএব একটি বালুকণা অসীম দেশ, অসীম কাল, অসীম জ্ঞেয়তার সংহত কণিকা মাত্র। চোখে ছোটো দেখিতেছি বলিয়া একটি জিনিস সীমাবদ্ধ নাও হইতে পারে। হয়তো ছোট বড়র উপর অসীমতা কিছু নির্ভর করে না। হয়তো ছোটও যেমন অসীম হইতে পারে বড়ও তেমনি অসীম হইতে পারে, হয়তো অসীমকে ছোটই বল আর বড়ই বল সে কিছুই গায়ে পাতিয়া লয় না।"

যাহা কিছু ক্ষুদ্র ক্ষুদ্র অনন্ত সকলি,
বালুকার কণা, সেও অসীম অপার,
তারি মধ্যে বাঁধা আছে অনন্ত আকাশ
কে আছে, কে পারে তারে আয়ত্ত করিতে
বড় ছোট কিছু নাই সকলি মহৎ।

(ভারতী, ১২৯১ বৈশাখ)

বস্তুর Dimension সম্বন্ধে রবীন্দ্রনাথ ৫৭ বৎসর পূর্বে এই কথা লিখে গেছেন। তুলনামূলক বিচারের জন্য বিশ্বপরিচয়ের ভাষার নমুনা দেওয়া হলো ঃ

"একদা জগতের সকলের চেয়ে মহাশ্চর্য বার্তা বহন করে বহু কোটি বৎসর পূর্বে তরুণ পৃথিবীতে দেখছিল আমাদের চক্ষুর অদৃশ্য একটি জীবকোষের কণা। কী মহিমার ইতিহাস সে এনেছিল কত গোপনে। দেহে দেহে অপরূপ শিল্প সম্পদশালী তার সৃষ্টিকর্ম নব নব পরীক্ষার ভিতর দিয়ে অনবরত চলে আসছে।"

—"নক্ষত্র জগতের দেশকালের পরিমাপ পরিমাণ গতিবেগ দূরত্ব ও তার অগ্নি-আবর্তের চিন্তনাতীত প্রচণ্ডতা দেখে যতই বিস্ময় বোধ করি, একথা মানতে হবে বিশ্বে সকলের চেয়ে বড় আশ্চর্যের বিষয় এই যে, মানুষ তাদের জানছে এবং নিজের আশু জীবিকার প্রয়োজন অতিক্রম করে তাদের জানতে চাচ্ছে।"

প্রাণের উৎপত্তি সম্বন্ধে 'বিশ্বপরিচয়ে' রবীন্দ্রনাথ লিখেছেন, পুরাতন রচনা থেকে উদ্ধৃত করা গেল। ইভল্যুশন মতবাদও এ প্রসঙ্গে তুলনা করে দেখতে পারা যায়।

(সোনার তরী, ১৭ই চৈত্র, ১২৯৯)

"এক সময় যখন আমি এই পৃথিবীর সঙ্গে এক হয়ে ছিলুম, যখন আমার উপর সবুজ ঘাস উঠতো, শরতের আলো পড়ত, সূর্যকিরণে আমার সুদূরবিস্তৃত শ্যামল অঙ্গের প্রত্যেক রোমকূপ থেকে যৌবনের সুগন্ধি উত্তাপ উত্থিত হতে থাকত...আমার এই মনের ভাব এ যেন এই প্রতিনিয়ত অঙ্কুরিত মুকুলিত পুলকিত সূর্যসনাথা আদিম পৃথিবীর ভাব। যেন আমার এই চেতনার প্রবাহ পৃথিবীর প্রত্যেক ঘাসে এবং শিকড়ে শিকড়ে শিরায় শিরায় ধীরে ধীরে প্রবাহিত হচ্ছে—সমস্ত শস্যক্ষেত্র রোমাঞ্চিত হয়ে উঠছে এবং নারকেল গাছের প্রত্যেক পাতা জীবনের আবেগে থরথর করে কাঁপছে।" (ছিন্নপত্র)

বিশ্বপরিচয়ে রবীন্দ্রনাথ মাত্র প্রবন্ধকারের কর্তব্য নিয়ে নেমেছেন। নিঃসন্দেহ সাফল্যও অর্জন করেছেন। কিন্তু যে অন্তর্দৃষ্টির বলে, সূক্ষ্ম চিন্তাপরায়ণতার বলে তিনি স্বয়ং বৈজ্ঞানিক তত্ত্ব উপলব্ধি করে অত্যদ্ভুত প্রাঞ্জল ভাষায় গদ্যে ও পদ্যে পরিবেশন করে গেছেন, তাকেই আমরা রবীন্দ্রনাথের অনন্যসাধারণতার ও পরম সাহিত্যিকতার নিদর্শন বলে মনে করি। এর তুলনা নেই। রবীন্দ্রনাথ বিজ্ঞানী কবি।

# রবীন্দ্রনাথের দৃষ্টিতে ভারতবর্ষ

আজ থেকে প্রায় একশত বৎসর আগে বিখ্যাত ভারতশাস্ত্রজ্ঞ ম্যাক্সমূলার মহারানী ভিক্টোরিয়ার কাছে লিখিত এক পত্রে জানিয়েছিলেন, "আপনাকে আমি এমন একটা দেশের কথা স্মরণ করিয়ে দিতে চাই যে-দেশে মানুষের জ্ঞানের প্রথম ঊষা দেখা দিয়েছিল। সে দেশের নাম ভারত।"

ম্যাক্সমূলার যে সময় এই উক্তি করেছিলেন, সে সময় ভারত সম্বন্ধে অন্যান্য দেশের মানুষের মনের ধারণা স্পষ্ট ছিল না এবং অস্পষ্টভাবে যা ছিল সেটা ভারতের পক্ষে গৌরবজনক নয় এবং ঐতিহাসিকভাবে নির্ভুলও নয়। বাইরের মানুষের ধারণার কথা ছেড়ে দিই ; ভারতীয় জনসাধারণেরই মনে নিজের দেশের সংস্কৃতিগত ঐতিহ্য সম্বন্ধে ধারণার অভাব ছিল। ভারতের জীবনে সাংস্কৃতিক তত্ত্বের চর্চা এবং চেতনা অবনতির কোন্ স্তরে নেমে গিয়েছিল, সেটা অনুমান করতে পারি, যখন শুনি যে, ব্রিটিশ আগমনের পূর্বের কয়েকশত বৎসরে ভারতে এমন একজনও ব্যক্তিকে দেখা যায়নি, যিনি ব্রাহ্মী ও মরেস্টি অক্ষরে উৎকীর্ণ ভারতীয় শিলালিপিগুলি পড়তে পারেন। ভারত-ইতিহাসের এটা একটা দুঃখকর অথচ বাস্তব সত্য যে ভারতবাসী অনেকবার তার নিজের ঐতিহাসিক পরিচয় ভুলেছে, রাজনৈতিক দুর্বিপাকের কারণেই হোক বা নিজেরই অন্য কোনও সামাজিক ও মানসিক হানির কারণেই হোক। ভূ-তত্ত্বের ইতিহাসের এমন এক একটি অধ্যায় দেখা গিয়েছে যখন বিগত লক্ষ বৎসরের সৃষ্টি প্রাণীজীবন বা উদ্ভিদ জীবন এক কঠিন তুষারের আবরণে চাপা পড়ে গিয়েছে প্রাণের উৎসব স্তব্ধ করে দেয় এরকম এক একটা তুষার যুগ এই পৃথিবীর ভূ-তত্ত্বে যেমন দেখা গেছে তেমনি এক একটি দেশের সাংস্কৃতিক ইতিহাসও দেখা দিয়েছে। ভারতীয় সাংস্কৃতিক জীবনেও যেন এক একবার সাময়িক তুষার যুগের প্রকোপে অভিভূত হয়েছিল। বিস্মৃতির সমাধিতে স্তব্ধীভূত হয়েছিল জাতির চিন্তাগত প্রাণের স্পন্দন।

রবীন্দ্রনাথের আবির্ভাবের পূর্বের শতাব্দীতে বিশেষ করে প্রাক্-রামমোহন একটি শতাব্দীকে, ভারতীয় সংস্কৃতির একটি তুষার যুগ বললে খুব বেশি অত্যুক্তি করা হবে না। ম্যাক্সমূলার যেদিন জ্ঞানের প্রথম ঊষার কথা বলেছিলেন প্রায় ঠিক সেই সময়েই রবীন্দ্রনাথের আবির্ভাব। এবং সেই রবীন্দ্রনাথেরই এক ভারত-বন্দনায় ম্যাক্সমূলারের সেই উপলব্ধিরই নতুন প্রতিধ্বনি একদিন শুনতে পাওয়া গেল। ভুবন মনমোহিনী ভারতভূমিকে উদ্দেশ্য করে কবি বললেন ঃ

প্রথম প্রভাত উদয় তব গগনে।

কবির এই বাণীতে যেন ভারতভূমিরই আদিম ইতিহাসের পরিচয় ধ্বনিত হয়েছে। বৈজ্ঞানিকরা বলেন, সুদূর অতীতে টেথিস সমুদ্র নামে আদিম সমুদ্রের বক্ষে মৃত্তিকার যে প্রথম অভ্যুত্থান দেখা দিয়েছিল তাই বোধহয় আদি ভূমি। অভ্রভেদী হিমালয়ের পাষাণ পস্তরে আজিও সেই আদিম সমুদ্রের শঙ্খশুক্তির অস্থি সমাহিত রয়েছে দেখা যায়। সুতরাং অনুমান করতে বাধা নেই যে এই প্রথমা ভূমির বক্ষেই প্রাণীজীবনের প্রথম অভ্যুদয় এবং লক্ষ লক্ষ বৎসরের সংসারলীলা সম্পন্ন হয়েছে। আজিও শিবালিক গিরিভূমিতে যে প্রাচীন প্রাণীদেহের এক মহাশ্মশান দেখা যায় সেইসব প্রাণী জীবদেহের বিবর্তনের এক অত্যুন্নত পরিণামের সাক্ষ্য। বৈজ্ঞানিকরা এখানে আরও এক বিস্ময়কর আবিষ্কার করেছেন—প্রাচীনতম নরদেহের নিদর্শন। নৃতাত্ত্বিকের ভাষায় তার নাম "শিবপেথিকাস"। নামটি তাৎপর্যময়। 'নমি নরদেবতারে'—যে ভারতকবির বাণীতে এ ঘোষণা আমরা শুনেছি তাঁরই মাতৃভূমি ভারতের মাটিই কি নরদেবতার কায়া লাভের আদি পীঠস্থান? শিবকে আমরা 'মহাকাল' আখ্যা

দিয়েছি। এই মহাকালই হলেন এক যোগী, যিনি কল্পনাতীত যুগ হতে এই জড় ও প্রাণের পৃথিবীতে বস্তুর যোগসাধন করে আসছেন,--অঙ্গে অঙ্গে, অস্থিতে অস্থিতে, তন্তুতে তন্তুতে সম্মিলিত ও সমন্বিত হয়ে জড় ও জীবনের রূপ এক অবিরাম এভল্যুশনের প্রবাহে রূপান্তরিত হয়ে আসছে। সেই রূপান্তরের এক বিরাট ইতিহাসের আধার এই ভারতভূমি, যার আদিকালের সাক্ষ্য এ ভূমির শিলায়, উদ্ভিদে ও প্রাণীজীবনে চিহ্নিত হয়ে রয়েছে।

বৈজ্ঞানিকভাবে সত্যই হোক আর কল্পনাই হোক, ভারতের ভূমির ইতিহাসের একটা অতিদূর অতীত আছে। অতীতের সে ভূমিতে রূপ রস গন্ধ স্পর্শের বৈচিত্র্যকে আহ্বান করে, চেতনার রঙে রাঙা করে দিয়ে দেখা দিয়েছিল একটি প্রভাত ; সে প্রভাতকে পৃথিবীর প্রথম প্রভাত বললে ভুল হয় না। কিন্তু 'ভারতবর্ষ' তখন দেখা দেয়নি। এ শুধু ভারতের ভৌম কায়ার পরিচয়। আমাদের প্রশ্ন হলো, কবে পেলাম ভারতবর্ষকে? এবং সেই ভারতবর্ষ বলতেই বা কি বুঝি? এই হিমালয়ের কোলে লালিত ভূমিই তো শুধু ভারতবর্ষ নয়। কলনাদিনী গঙ্গায় সলিলধৌত উপত্যকা ভূমিই তো শুধু ভারতবর্ষ নয়। ব্রহ্মপুত্র থেকে আরম্ভ করে পশ্চিম মরুপ্রান্তর পর্যন্ত কোটি কোটি মানুষের সুখ-দুঃখের এই আঙিনাটি তো শুধু ভারতবর্ষ নয়। এর ওপরেও আছে ভারতবর্ষ, এর গভীরে আছে ভারতবর্ষ এবং সেই ভারতবর্ষকেই কবির ভাষায় বলা যায়--আমাদের 'সনাতন স্বদেশ'। ভূমির রূপ বদলাতে পারে, কিন্তু সনাতন উপলব্ধির সত্যটি নিয়ে মানুষের যে অন্তর্জগৎ গড়ে উঠেছে সেই জগৎ বদলায় না। ভারত নামে এই ভূমির যে মানুষটির মনে মানবীয় জীবনেরই এক পরম সত্যোপলব্ধির প্রসন্নতা দেখা দিয়েছিল, তিনিই প্রথম ভারতীয় এবং তারই চিত্তভূমিতে ভারতবর্ষের সৃষ্টি।

আজিকার অথবা অতীতের ভারতবাসীর চিন্তায় আচরণে এবং আগ্রহে যা কিছু দেখা গিয়েছে, তার সবই যথার্থ ব্যাপার, এমন ধারণাকে কবি রবীন্দ্রনাথ কোনদিনই প্রশ্রয় দেননি। ভারতবাসীর আচরণে অভারতীয়তা বহুবার ঘটেছে, এবং আজও ঘটছে। পণ্ডিত নেহরু সম্প্রতি এক বক্তৃতায় বলেছেন—পৃথিবীর মধ্যে একমাত্র ভারতবর্ষ হলো সেই দেশ, যে দেশে মানবজীবনের সর্বোত্তম আদর্শ ঘোষিত হয়েছে। এবং ভারতবর্ষই হলো একমাত্র দেশ, যেখানে আদর্শ ও আচরণের মধ্যে বৃহত্তম পার্থক্য ঘটতে দেখা গেছে।

রবীন্দ্রনাথ বলেছেন—"আমাদের প্রকৃতির অন্তরতম কক্ষে যে ভারতবর্ষ রহিয়াছেন—।" এই উক্তি হইতেই বোঝা যায় ভারতবর্ষ বলতে তিনি আন্তরিক কোন বস্তুকে বুঝেছিলেন। অন্যভাবে বলা যায়, কবি যাকে ভারতবর্ষ বলেছেন সে হলো একটি তত্ত্ব। কবিরই আর এক বাণীতে যখন শুনি—'মিশেছে মোর দেহের সনে--মিলেছ মোর প্রাণে মনে' তখন স্পষ্টই বোঝা যায় ভারতবর্ষ একটি দেশমাত্র নয়, ভারতবর্ষ একটি 'আইডিয়া'। এই আইডিয়ারও একটি ইতিহাস আছে ; বহু শত বৎসরের সন্ধানের ইতিহাস। ভারতশাস্ত্রজ্ঞ স্যার জন উডরফের উক্তি এ প্রসঙ্গে মনে পড়ে—'ভারত একটি ভৌগোলিক সত্তা নয়, ভারত হলো জ্ঞানের প্রতীক।'

প্রাচীন ঋষি কবি এই ভারতভূমিকেই ধরিত্রীরূপে বন্দনা করেছিলেন। ভারতকবি রবীন্দ্রনাথও বিংশ শতাব্দীর ভারতভূমিতে দাঁড়িয়ে তাঁর উপলব্ধিকে প্রকাশ করলেন—'হেথায় নিত্য হের পবিত্র ধরিত্রীরে।' বেদের বসুন্ধরা সূক্ত হতে শুরু করে বিংশ শতাব্দীর ভারততীর্থ কবিতা পর্যন্ত কয়েক সহস্রব্যাপী ভাবনার যুগ একই উপলব্ধির সূত্রে যেন যুক্ত হয়ে রয়েছে। কল্পনা করতে পারি, সরস্বতীর তীরে যাযাবর জীবন হতে কৃষকজীবনে প্রথম দীক্ষিত যে মানুষ পর্ণকুটীরের আঙিনায় দাঁড়িয়ে এই বিরাট ভারতীয় নিসর্গের রূপ এবং বৈচিত্র্য দেখে বলে উঠলেন, "কুতো ইয়ং বিসৃষ্টিঃ", কোথা থেকে এল এই সৃষ্টি, তিনিই হলেন পৃথিবীর প্রথম জিজ্ঞাসু। সেই মানুষের মনে এক পরম জিজ্ঞাসার সূত্রপাত। এই জিজ্ঞাসাই মানুষের মনের প্রথম অ্যাডভেঞ্চার। প্রথম বিস্ময় এই জিজ্ঞাসারূপেই মানুষকে এক উপলব্ধি থেকে

আর এক উপলব্ধিতে এগিয়ে নিয়ে এসেছে এবং সরস্বতী তীরের সেই আর্য একদিন আর এক বিস্ময়কর সত্য আবিষ্কার করলেন, এই আকাশ এক মহাপ্রাণে বিধৃত। সকল জড় ও জীবনের বাহির ও অন্তর ছাপিয়ে রয়েছে এক প্রাণ, সে প্রাণও অখণ্ড। বিশ্বের সকল প্রাণ এক দিব্য প্রাণ হতে উদ্ভূত, এই তত্ত্বের সাক্ষাৎ সেই আর্য ভারতের চিত্তভূমিকে যে উর্বরতা দান করেছিল তার সুফল ফলতে বেশি দেরী হয়নি। জিজ্ঞাসার অভিযান একদিন এক অতি মহৎ উত্তরালাভের সার্থকতায় মণ্ডিত হয়ে উঠলো ঃ

শৃণ্বন্তু বিশ্বে অমৃতস্য পুত্রাঃ
আ যে দিব্যানি ধামানিতস্থুঃ
বেদাহমেতং পুরুষম মহান্তম
আদিত্যবর্ণং তমসৎঃ পরস্তাৎ।।

শোনো বিশ্ব, দিব্যধামবাসী আমরা অমৃতের পুত্র। তমিস্রার ওপারে আদিত্যবর্ণ যিনি বিরাজমান সেই মহান পুরুষকে আমরা জেনেছি। এই উপলব্ধির মধ্যে এতকালের সেই জিজ্ঞাসার একটি পরিসমাপ্তি দেখা যায়। ভারতের আবির্ভাব এই উপলব্ধির মধ্যেই। "প্রকৃতির অন্তরতম কক্ষে" যে ভারত সেই ভারতকে প্রথম পাওয়া গেল এই অমৃততত্ত্বের মধ্যে। এখানেই ভারতের সূচনা, ভারতের পথ পরিক্রমার ইতিহাসের আরম্ভ তার নতুন সন্ধানের যাত্রা শুরু। আমরা কে, এই পরিচয় পেয়ে গেলেন ভারতের প্রথম ব্রহ্মবিদ। মানবজীবনের সঙ্গে সেই অনন্ত মহাপ্রাণতার সম্পর্কই বা কি, তারও রহস্য জানা হয়ে গেল।

ভারতবর্ষের মানুষের ইতিহাসে একটা বৈশিষ্ট্য বেশি করেই চোখে পড়ে। ভারতীয় মানুষের প্রথম প্রয়াস হলো তার অন্তর্গঠনের দিকে। প্রথম জিজ্ঞাসাও অন্তরতম রহস্যেরই দিকে। সে যুগের আর্য ভারত বৈষয়িক সম্পদে এমন কিছু অগ্রসর ছিল না। বরং জানা যায় যে, কোনও কোনও আর্যোত্তর সমাজের মানুষ নগর প্রতিষ্ঠায় বা অন্যান্য বৈষয়িক কৃতিত্বে আর্যের তুলনায় বেশি অগ্রসর ছিল। কিন্তু আর্যের প্রতিভা প্রথম হতেই ছিল অন্তর্মুখী। এবং এই অন্তর্মুখী সাধনার ফলে সে আর্যে যে ঐশ্বর্য লাভ করেছিল যে ঐশ্বর্যকে আজিকার পৃথিবীও মানবীয় প্রজ্ঞার চরমোৎকর্ষ বলেই মনে করে।

ভারতের আন্তরিক উপলব্ধির ক্ষেত্রে ঐশ্বর্যের প্রতিষ্ঠা হয়েছিল আগে, বৈষয়িক ঐশ্বর্যের প্রতিষ্ঠা পরে। ভারতীয় ইতিহাসের এই এক বৈশিষ্ট্য। রবীন্দ্রনাথ এই বৈশিষ্ট্য সম্বন্ধে আলোচনা করেছেন। ভৌগোলিক বৈশিষ্ট্যের দ্বারা জাতির প্রকৃতি প্রভাবিত হয়ে থাকে, এ সত্য তিনি অন্য জাতির ইতিহাসেও লক্ষ্য করেছিলেন। এ প্রসঙ্গে রবীন্দ্রনাথ কিছুটা জিওপলিটিক্স-এর আলোচনা করেছিলেন। দ্বীপবাসী মানুষ সহজেই সমুদ্রযাত্রায় অভ্যস্ত হয় এবং বাণিজ্যিক প্রবণতা লাভ করে। মরুবাসী মানুষের মনেও তেমনি দিগ্বিজয়ের আগ্রহ দেখা গেছে। ভৌগোলিক কারণে প্রাচীন ভারতের মানুষ এমন এক নিরাপদ জীবনের আশ্রয়লাভ করেছিল, যেটা তার চিত্তকে অন্তর্মুখী করে তুলবার সহায়ক হয়েছে। দীর্ঘকাল নিরবচ্ছিন্ন ও নিরুদ্বিগ্ন অবস্থায় লালিত প্রাচীন ভারতীয় তার চিত্তের নিভৃতলোকে জিজ্ঞাসার অভিযান চালিত করে মানবজীবনেরই দুরূহ আত্মিক তত্ত্বের সন্ধান লাভ করতে পেরেছিল। সেই উপলব্ধিকে বলতে পারি 'চিন্ময়' ভারতের আবিষ্কার।

কিন্তু একথা সত্য নয় যে, ভারতবাসী চিরকাল তার জীবনযাত্রার. সামাজিক জীবনের অথবা সংস্কৃতির ক্ষেত্রের এই উপলব্ধির এই মর্যাদা রক্ষা করতে পেরেছে। আজিকার ভারতের দিকে তাকিয়েও একথা বলতে পারি না যে, এ ভারত তার ঐতিহাসিক আত্মিক উপলব্ধির মর্যাদা রক্ষা করে চলেছে। ভারতীয় ইতিহাসে সেইসব যুগ ও যুগের অধ্যায়গুলিকে আমরা গৌরবের যুগ বলে মনে করি, যে যুগে ভারতীয় জীবনে তার উপলব্ধিগত সত্যকে

মর্যাদা দেবার প্রয়াস সবচেয়ে বেশি স্পষ্ট হয়ে উঠেছে। ভারতীয় ইতিহাসের এবং ভারতীয় জাতীয় জীবনের বহু ভ্রান্তির, ত্রুটির এবং তত্ত্বহীনতার দুঃখকর পরিণাম লক্ষ্য করেও একটি সত্য উপলব্ধি করা যায় যে, সে আত্মিক উপলব্ধির কিছুটা প্রভাব জ্ঞাত বা অজ্ঞাতসারে ভারতজীবনে সফল হয়েছে। দৃষ্টান্ত, ভারতীয় মানুষ কোনওদিন পরদেশ আক্রমণে প্রলুব্ধ হয়নি এবং পররাজ্যকে রূঢ় শক্তির দ্বারা প্রপীড়িত করেনি। পররাজ্যে ভারতীয় প্রভাব বলতে বিশুদ্ধ সাংস্কৃতিক প্রভাবই বোঝায়।

অমৃত তথা অনন্ততার সত্য উপলব্ধির সঙ্গে সঙ্গে প্রাচীন ভারতীয়ের উপলব্ধি আকাশ শত শত তত্ত্বের জ্যোতিষ্কে উজ্জ্বল হয়ে উঠল। সেই ভারতীয় উপলব্ধি করলেন, এক সদ্বিপ্রা বহুদা বদন্তি। তিনি এক, কিন্তু জ্ঞানীরা তাঁর বহু পরিচয় প্রচার করেন। আরও মহৎ উপলব্ধি এই যে, সেই এক হলেন সর্বানুভু, তিনি জলেও আছেন, অগ্নিতেও আছেন। যস্য ছায়ামৃত যস্য মৃত্যু--যাঁর ছায়া অমৃত, তাঁরই ছায়া হলো মৃত্যু। তিনি আনন্দস্বরূপ, সর্বপদার্থ সেই আনন্দ হতে উদ্ভুত। "ভূমা", রূপবহুল এক পরম প্রকাশ, বিরাট এক পরমেশী ইচ্ছার তরঙ্গ যেন নিখিল সৃষ্টিকে অভিষিক্ত করে রেখেছে। এই সব উপলব্ধির সম্মিলিত সুরকে বলতে পারি মানবহৃদয়ের মহান ওঙ্কার এবং কবি রবীন্দ্রনাথের কবিতায় তার স্বীকৃতি শোনা যায়-- 'হেথা একদিন বিরামবিহীন মহা ওঙ্কারধ্বনি।' একদিন সত্য সত্যই ভারতীয় জ্ঞানের উপলব্ধির জগতে পরম সত্যের পরিচয় আরও অন্তরঙ্গ হয়ে উঠল--

'ওঁ পিতা নোঽসি, ওঁ পিতা নোবোধি।' পিতা তুমি আছো, পিতা, তুমি আমাদিগকে এই বোধি দাও যে তুমি আছো। অনন্ত স্বরূপকে 'পিতা' রূপে উপলব্ধি করা ভারতীয় ঋষির আর এক বিরাট ভাবের আবিষ্কার। বোধি তথা অধ্যাত্ম সত্যের উপলব্ধির দ্বারা মণ্ডিত হয়ে অতি শ্রেয়স্কর এক হিউম্যানিজমের উদ্ভব। এখানে মানবীয় অনুভবের সিংহদ্বার যেন হঠাৎ খুলে গেল, 'পিতা' কল্পনায় তত্ত্বও সহজ মানবিকতায় পরিণতি লাভ করেছে। এখানেই ভারতীয় হৃদয়ে প্রার্থনার সূত্রপাত। দেবতারে প্রিয় করি প্রিয়রে দেবতা, এই সরল ভক্তিবাদ, প্রেম সম্পর্ক ও সত্যের সঙ্গে আপন হবার আকুলতা প্রথম দীক্ষা। কি চাই? কি চাই? মানবজীবনেরই পরম প্রাপ্তব্যের পরিচয় উদঘাটিত হয়ে গেল। চাই বোধি।

এই অনুভব ভারতের শিল্পকলা ও কাব্য-সঙ্গীত ইত্যাদি সাংস্কৃতিক সাধনার উৎস হয়ে উঠল। ভারতীয় সাংস্কৃতিক সৃষ্টির সকল অনুশীলন এই দিব্য অনুভবেই অনুপ্রাণিত হয়েছে। তাই ভারতীয় শিল্পের যা প্রকৃত লক্ষ্য, সেই 'রস' বস্তুত ব্রহ্মস্বাদসহোদর। ভারতীয় স্থাপত্য ভাস্কর্যের মতো শিলাশিল্পেও যে রূপতত্ত্ব ভারতের হাতে ফুটে উঠেছে, তার মধ্যে হাতের চেয়েও মনের পরিচয় বেশি করেই পাওয়া যায়, সে পরিচয় হলো রসসৃষ্টির প্রয়াস, দিকে দিকে দেখা যায়, বিদর্ভ, বিরাট ভারতীয় ইতিহাসে বৈষয়িক ঐশ্বর্যেও উন্নত কত রাজ্য দেখা দিল, আর অন্তর্হিত হলো। শিল্প ও বিজ্ঞানের ক্ষেত্রে ভারতীয়ের কর্মবহুল সাধনায় বহু সফল কীর্তির সাক্ষাৎ পেলাম। এই বৈষয়িক জীবনকেও ভারতীয় জ্ঞানী কয়েকটি মূলমন্ত্রে গঠিত করবার চেষ্টা করেছেন। সহ নৌ ভুনক্তু, সহ নাববতু, সহবীর্যং কারবাবহৈ। অথবা, সমানোমন্ত্রঃ সমিতির সমান সমানং মনঃ সহ চিত্তমেষাম্। সহযোগিতাই সমাজের ধারক এবং সমান প্রাপ্তিই সামাজিক মর‍্যালিটির শ্রেষ্ঠ সূত্র। সামাজিক আচরণে এই মূল মর‍্যালিটির প্রতিষ্ঠা ভারতীয় জ্ঞানীর আর এক মহৎ কীর্তি। আজ ভেদবাদে ও বৈষম্যে মানুষের প্রীতির জীবন কুণ্ঠিত ও শান্তি বিড়ম্বিত। এই অপ্রীতির ও সামাজিক অসূয়ার প্রধান কারণ যে বৈষম্য ও 'প্রতিযোগিতা' হতে উদ্ভূত সেই কারণ অপসারণের প্রথম নীতিটি ভারতীয় মনীষায় প্রাচীন ঐতিহ্য থেকেই আমরা পেয়েছি, যদিও সব সময় কিংবা সর্বক্ষেত্রে তার মর্যাদা ভারতবাসী রাখতে পারেনি। ভারতের সামাজিক ইতিহাস আলোচনা করে ডাঃ হাটনের মতো বৈদেশিকও বুঝতে পেরেছেন যে, ভারত জীবনে--

'Individualism is a laterday growth,
Ancient India was more socialistic.'

আজকাল কো-একজিসটেন্স নামে একটা কথার চল হয়েছে। কথাটা কিন্তু ভারতীয় চিন্তাশীলের কাছে কিছুই অভিনব নয়। ভারত যে একত্বের সাধনার কথা বলে থাকে, সে একত্ব হলো বৈচিত্র্যকে সমন্বিত করা, বৈচিত্র্যকে বিনাশ করা নয়। 'তারা সবাই বিরাজে।' পশ্চিমী ঐক্যের তুলনায় ভারতীয় ঐক্যবাদের বৈশিষ্ট্য এখানেই। সহ নাববতু, এই নির্দেশের মধ্যেই অপরকে স্বীকার করা, অপরের সহযোগিতা গ্রহণ করা এবং অপরকে সহযোগিতা দান করার সামাজিক ধর্ম ব্যক্ত হয়েছে। সেই সামাজিক ধর্মেরই জয় ঘোষিত হয়েছে বিংশ শতাব্দীতে ভারতীয় মনীষার শ্রেষ্ঠ প্রতিনিধি রবীন্দ্রনাথেরই বাণীতে—'কেহ নহে নহে দূর' অথবা 'সবার পরশে পবিত্র করা তীর্থনীরে' কিংবা 'ধরো হাত সবাকার' এবং 'হেথায় সবারে হবে মিলিবারে'। ভারত সেই সত্যকে (?) স্বীকার করে না যে—সত্য খণ্ডকালের পরিধির মধ্যেই সত্য অথবা, যে নীতি মানুষে মানুষে ভেদের প্রাচীর বড় করে তোলে। বহু জাতি, বহু ভাষা, বহু সাহিত্য ও বহু ধর্ম—মানব-সংসারের জীবনচর্চার এই বহুত্বকে জীবনেরই বৈচিত্র্যরূপে স্বীকার করেছে ভারত। তাই রবীন্দ্রনাথের কণ্ঠে নতুন করে ভারতের মর্মবাণীর ঘোষণা শুনতে পাই—'বিশ্বজনের কল্যাণে আজ ঘরের দুয়ার খোলো গো'। বিশ্বের সঙ্গে যোগ, ভারতীয় ভাবনার এই এক বৈশিষ্ট্য এবং চিন্তার ক্ষেত্রে এই বিশ্বতোমুখী দৃষ্টি অথবা অনুভবকে ভারতীয়তার প্রধান লক্ষণ বলে মনে করি। রবীন্দ্রনাথ বলেন—পৃথিবীর ইতিহাসে ভারতবর্ষ 'নানাকে এক করিবার আদর্শরূপে বিরাজ করিতেছে।' রবীন্দ্রনাথের সকল চিন্তা ও বাণীর মধ্যে এই বিশ্বভারতীয়তার সুর নতুন করে ধ্বনিত হয়েছে। তাই কবি সহজেই উপলব্ধি করতে পেরেছেন, এ ভারত মহামানবের সাগরতীরের এক পুণ্যতীর্থ। এ ভারত মিলনধর্মেরই জয়গান করে। সমগ্র জড় ও জীবনের আধার প্রকৃতিকে এক মহামিলনের রঙ্গ-ভূমি বলে মনে করতে পারে, ইংরেজ কবি শেলীর চোখেও এই প্রাকৃতিক সত্যটিও ধরা পড়েছিল যে—All things by a law divine in one another being single.

সৃষ্টির সমগ্র পদার্থই এক মহামিলনের অথবা যৌগিক সমন্বয়ের পরিণাম। বিভেদটাই এ জগতে অস্বাভাবিক, স্বাভাবিক হলো মিলন। ভারতে একটি অভিনব শিল্প দেখা যায়, যেটা অন্য কোনও দেশে দেখা যায় না অথবা তার অল্পই পরিচয় পাওয়া যায়। ছন্দোবদ্ধ কাব্য অথবা মহানাট্য রচনার মতোই ভারতের শিল্পী-মন ভারতভূমির সর্বত্র এক একটি তীর্থ স্থাপন করেছে, যেগুলিকে বলা যায় প্রকৃতির সাহায্যে কাব্য সৃষ্টি। যেখানে চিরন্তনতার সাক্ষ্য বেশি স্পষ্ট, যেখানেই মিলনের ধর্ম সার্থক, সেইখানেই ভারতীয়ের তীর্থ। বিশাল হিমালয়ের ক্রোড়ে স্থাপিত হয়েছে ভারতের বদরী বিশালের বিগ্রহ। জাহ্নবী যেখানে মহাসাগরের সঙ্গে মিলেছেন, সেখানে ভারতীয়ের তীর্থ।

মহাসমুদ্রের কল্লোল যেখানে অনন্তের ঢেউ পৌঁছে দিয়ে যাচ্ছে, সেখানে স্থাপিত হয়েছে জগন্নাথ। এই মিলনধর্মের প্রেরণায় ভারতীয় ধার্মিক এবং ভারতীয় সামাজিক এমন পেট্রিয়টিজমের সূত্র ঘোষণা করেছেন, যার তুলনা পাওয়া যায় না। ভারতীয়ের এই জাতীয়তা বা স্বাদেশিকতার সংজ্ঞা বিশ্বজনীন তাৎপর্য ও মহত্ত্ব লাভ করেছে। এমন উপলব্ধি ছিল বলেই ভারতীয় সন্ন্যাসী বিবেকানন্দ বলতে পেরেছেন—ভারতের মৃত্তিকা আমার স্বর্গ। ভাগবৎ পুরাণ বলেছেন—এ ভারত হলো বৈকুণ্ঠের প্রাঙ্গণ, ঋষি বলেছেন—দিব্যধাম এবং রবীন্দ্রনাথ বলেছেন—মহামানবের পুণ্যতীর্থ।

এই ভারততত্ত্ব এমনইভাবে কবি রবীন্দ্রনাথের অনুভূতিতে সহজে প্রতিষ্ঠা লাভ করেছিল যে, ভারতীয় নিসর্গের রূপের ভেতর দিয়েই তিনি অনন্ততার সাক্ষাৎ পেয়েছিলেন। এই ভারতের আকাশের দিকে তাকিয়েই সাধিকা মীরাবাঈ বলেছিলেন—গগনমণ্ডল সেজ পিয়াকি।

এ আকাশ যে প্রিয়ের বাসরশয্যা। সাধক নানকজী এই ভারতের আকাশের দিকেই তাকিয়ে উপলব্ধি করেছিলেন, ঐ গগনের থালায় সাজানো রবিচন্দ্রদীপক ধবমণ্ডলের আরতি করে চলেছে। রবীন্দ্রনাথের মধ্যেও এই সাধকোচিত কাব্যস্ফূর্তির পরিচয় পাই। ভারতের যমুনা কবিরই হৃদয়-যমুনা হয়ে গিয়েছিল। অভ্রভেদী হিমগিরির মধ্যে তিনি দেখেছিলেন--'অভ্রভেদী তোমার সঙ্গীত ভারতের অনন্তসঞ্চিত তপস্যার মতো'। এবং এই হিমবান পর্বতের 'মৌনীশৃঙ্গে শান্তম শিবম ও অদ্বৈতম-এর সন্ধান' করেছিলেন।

ভারতীয় প্রকৃতির ষড়-ঋতুর বিচিত্র রঙ্গলীলার মধ্যে তিনি এক মহাসুন্দরের আসা-যাওয়ার পদধ্বনি শুনেছিলেন, ভারতের বৈশাখ যেমন এক দীপ্তচক্ষু সন্ন্যাসী, বিশাল বৈরাগ্যের গৈরিক ছড়িয়ে দিয়ে তপস্যায় মগ্ন হয়ে রয়েছেন। ঈশানের পুঞ্জমেঘের উদাত্ত ধ্বনিকে তিনি 'বেদগাথামন্ত্রসম' বোধ করেছিলেন।

এ ভারতবর্ষে রাজসিকতারও চরম বিকাশ দেখা গিয়েছে। ঐশ্বর্যের বিলাস, রাজশক্তির বৈভব এবং আড়ম্বর ও সমারোহও ভারতজীবনে দেখা দিয়েছিল। রোম্যাণ্টিক ভারতেরও পরিচয় আমরা পেয়েছি, সেই শ্যামজম্বুবনচ্ছায়ে দশার্ন গ্রাম, প্রস্ফুটিত কেতকীর বেড়া দিয়ে ঘেরা। ঐশ্বর্যের ভারতবর্ষকে দেখেছি--যেথা শিপ্রা নদী নীরে হেরে উজ্জয়িনী স্ব-মহিমচ্ছায়া। প্রতাপী রণপতির রণাশ্বের হ্রেষা শোনা গেছে। শোনা গেছে দৃপ্তহস্তের অস্ত্রের ঝন্‌ঝনা। কিন্তু রবীন্দ্রনাথের মতে এ ভারত ভারতের প্রকৃত রূপ নয়, প্রকৃতিও নয়, প্রকাশও নয়। কবির মতে প্রকৃত ভারত রয়েছেন এই রাজসিক সমারোহ এবং বৈষয়িক বৈভবের নেপথ্যে। ভারতীয়ত্বের সন্ধান পাই সেখানে, যেখানে নৃপতিদল রাজ্যের ভাঙা-গড়ার খেলায় প্রমত্ত হয়ে ওঠেননি, বরং মুকুটদণ্ড ও সিংহাসন ত্যাগ করেছেন, চীর ধারণ করে সন্ন্যাসীর বেশে দাঁড়িয়েছেন রাজধানীর প্রাসাদের শিলাসোপানে, মানবকল্যাণের প্রেরণায়। এইখানে প্রকৃত ভারত এবং এই ভারততত্ত্ব রবীন্দ্রনাথের ভাষায় বলিষ্ঠতম ব্যাখ্যা লাভ করেছে। এই সব শক্তি ও ঐশ্বর্যের সম্পর্শমোহ হতে দূরে ও একান্তে যে "ভস্মাচ্ছন্ন মৌনী ভারত চতুষ্পথে মৃগচর্ম পাতিয়া বসিয়া আছেন।" সেই ভারত হলো কবি বর্ণিত সনাতন স্বদেশ, তত্ত্বের ভারত, ত্যাগের ভারত, মানবতার ভারত, বিশ্বৈকবোধের ভারত এবং অনন্ততার সন্ধানী ভারত।

তাই দেখতে পাই ভারতের সমগ্র শিল্প, সংস্কৃতি ও সাহিত্যে এক বিরাট অন্বেষণের সুর। ভারতের মন যেন চিরতীর্থযাত্রী এক সন্ধানী। সন্ধানের এবং পথ চলারও এক ধর্ম আবিষ্কার করেছে ভারত। লক্ষ্য ও পন্থার নৈতিক সমন্বয়। সৎপথেই সৎ লক্ষ্য লাভ করতে হয়। এই নীতিটি ভারতীয় মনীষার গঠনতন্ত্রেরই মূল নীতি। এ বিষয়ে ভারতীয় চিন্তার উৎকর্ষ লক্ষ্য করলে বিস্মিত হতে হয়। ভারতীয় মন শেষ পর্যন্ত পন্থায় ও লক্ষ্যের কোনও প্রভেদ স্বীকার করেনি। পন্থাও লক্ষ্যেরই মতন মহৎ এবং পথিক হয়ে থাকাই লক্ষ্যলাভ।

যাওয়া সে যে তোমার পথেই যাওয়া
পথে চলাই সেই তো তোমার পাওয়া।

ভারতীয় চিন্তার সৃষ্টি এই "পথের ধর্ম", ভারতীয়রাই একটি প্রধান অবলম্বন। ভারতে আগত ইরাণী কবিও একদিন এই ভারতীয় উপলব্ধির পরিচয়ে মুগ্ধ হয়ে তাঁর আনন্দ ঘোষণা করেছিলেন--

বুবদ বিসালে খুদা, দূর বিসালে নামে খুদা।

পথ চলার শেষ নেই, এবং লক্ষ্যে উপনীত হওয়া যায় না। মানবজীবকে এইভাবে চিরচলার এবং চিরসন্ধানীর জীবন বলেই গ্রহণ করেছে ভারত। ভারতীয় প্রজ্ঞার এই এক মহৎ আবিষ্কার। "কবে প্রাণ খুলে বলিতে পারিব পেয়েছি আমার শেষ?" উত্তর হলো, কোনদিনই না। 'শেষ'কে কখনই পাওয়া যাবে না। কারণ এই শেষের যে সত্যিই শেষ নেই। তাই চিরকালের অন্বেষণ, চিরপ্রতীক্ষা, চিরপ্রার্থনা এবং চির-আকুলতাই মানব-সত্তাকে এক অফুরান

প্রেরণা দিয়ে যেন এগিয়ে নিয়ে চলেছে। কবি এই সত্য উপলব্ধি করেই ভারতীয় জীবন-তত্ত্বের আর এক পরিচয় এবং সর্বশ্রেষ্ঠ পরিচয় ব্যাখ্যা করেছেন সবচেয়ে সরলভাবে, অক্সফোর্ড প্রদত্ত তাঁর হিবার্ট বক্তৃতায়। 'হওয়া'ই (To Be) মানুষের ধর্ম। সন্ধানের পথে যারা চিরপথিক, যাঁরা তমিস্রার পরপারে মহান পুরুষের সান্নিধ্যপ্রয়াসী তাঁদের প্রয়াসই হলো সেই পরমের সান্নিধ্য লাভ, অথবা পরমের একাত্ম হওয়া। ভারতীয় জীবনদর্শনের এই সরল তত্ত্বই অপূর্ণ মানুষকে পূর্ণতার অভিমুখী আগ্রহ দান করেছে। কর্মযোগের মূল সূত্রটি এরই মধ্যে পেয়েছে ভারত। আমরা বলতে পারি, ভারত-তত্ত্বেরও তথা ভারতীয়তারও সংজ্ঞা এখানে পূর্ণত্ব লাভ করেছে।

সন্ধান ও অন্বেষণই হলো ভারত-জীবনের প্রকৃতি। 'বলাকার পাখার বাণী' জীবনকে এক অন্তহীন লক্ষ্যের দিকে টেনে নিয়ে চলেছে। প্রত্যেক জড় ও জীবনের এই সীমার বাঁধন ছিন্ন করে নিরন্তর অসীম হতে চাইছে। হেথা নয়, হেথা নয়, অন্য কোথা, অন্য কোনখানে। তৃণদল মাটির আকাশ পরে ঝাপটিছে ডানা, অন্বেষণ ও চলার আবেগে সবই অস্থির। ভারতীয় ঋষির, ভারতীয় কবির চিত্তলোক হতে এই যে পরম প্রোগ্রেসের তত্ত্ব উৎসারিত হয়েছে তার চেয়ে বেশি বাস্তব ও মহৎ কোনও প্রোগ্রেসের তত্ত্ব আজ পর্যন্ত অন্য কোথাও আবিষ্কৃত হয়নি। এ তত্ত্ব ভারতের সাধারণ লোকজীবনেও বিস্ময়কর প্রভাব সৃষ্টি করেছে। তাই দেখতে পাই, ভারতীয় সাধক হৃদি রত্নাকরের অগাধ জলে ডুবে কিসের যেন সন্ধান করেন ; ভারতের গ্রাম্য বাউল দেশ-বিদেশে 'তার উদ্দেশে' ঘুরে বেড়ান, যে তাঁর 'মনের মানুষ' ক্ষ্যাপা খুঁজে খুঁজে ফিরে পরশপাথর। যুগে যুগে অভিসার পাগলিনী রাধিকার। ক্ষান্তিহীন সন্ধানই ভারতীয় সাহিত্যকে প্রকৃত ক্লাসিক রূপদান করেছে এবং তার শ্রেষ্ঠ নিদর্শন রবীন্দ্র-সাহিত্য। ব্রহ্মা ব্যাসদেবকে জিজ্ঞেস করেছিলেন, আপনার রচিত মহাভারতে আপনি কি তত্ত্ব প্রতিপালিত করেছেন?—ব্যাসদেবের উত্তর হলো,--যত্তু সর্ববস্তুর মধ্যে রয়েছে। রবীন্দ্র-সাহিত্যকেও বলতে পারি ভারতের দ্বিতীয় 'মহাভারত'। রবীন্দ্রসাহিত্যের অজস্র বৈচিত্র্যের অন্তরালে একটি মহাসঙ্গীতেরই সুর রয়েছে, অনন্তের সন্ধানী মানুষের বিশ্বৈকবোধের সুর।

প্রাচীন হিন্দী কবি নিশ্চল দাস বহু তত্ত্বের আলোচনা করে শেষে নিজেকেই প্রশ্ন করেছিলেন—কাকু কার প্রণাম? কাকে প্রণাম করি? শেষ পর্যন্ত তিনি প্রণাম করলেন সেই ভারত তত্ত্বকে যে তত্ত্বে এমন বাণীও সহজে ধ্বনিত হয়েছিল—"বিশ্ব ভরণ-পোষণ কর জোই, তাকর নাম ভারত অস হোই।" বিশ্বকে যে ভরণপোষণ করে তারই নাম ভারত।

বিংশ শতাব্দীর ভারতে এই "তত্ত্বে"র আধার হলো রবীন্দ্র-সাহিত্য। তাই আমরা আজ পরিপূর্ণ শ্রদ্ধায় বলতে পারি, প্রণাম করি সেই বিশ্বময়ীর আঁচল পাতা ভারতকে, বিশ্ব জাগতিক সত্যের ধারয়িত্রী ভারতভূমিকে। প্রণাম করি রবীন্দ্র-ভারতকে।

# রবীন্দ্র প্রতিভার অনুধাবন

প্রসঙ্গটা ঠিক কবি-প্রতিভার বিচার নয় ; কবি-প্রতিভার বিচার সম্বন্ধে মনের কয়েকটি প্রশ্ন ও আগ্রহ। রবীন্দ্রনাথের আবির্ভাবের বার্ষিকী দিবসটি দেশবাসীর মনে যে উৎসাহ উদ্দীপিত করে, সেটা নিতান্তই এক আমুদে উৎসব সৃষ্টির মত্ততা, এত বড় অভিযোগ মেনে নিতে মন চায় না। কবি স্মরণের অনুষ্ঠানরূপে বৎসরের বিশেষ একটি বা কয়েকটি দিবসের ব্যস্ততা যদি শুধু হর্ষ ও উল্লাসের রূপেই আত্মপ্রকাশ করে, তাহলেই বা দুশ্চিন্তান্বিত হবার কি আছে? উৎসব জাতির প্রাণবত্তার লক্ষণ এবং সঙ্গীত অভিনয় নৃত্য ও অন্যান্য রুচিরম্য আনন্দের শিল্প দিয়ে যে উৎসব রচিত হয়, তার প্রেরণা ঐ প্রাণবত্তারই একটি সুস্থ স্বরূপের সত্যতা প্রমানিত করে। কবির জন্মদিবসে জাতির মন উৎসব অন্বেষণ করে, এই আগ্রহ উৎসবকেই একটি ঐতিহাসিক তাৎপর্যে বিশেষিত করার আগ্রহ। জাতীয় ইতিহাসের একটি গৌরবের স্বীকৃতির উৎসব। যদি বলা হয় যে, পঁচিশে বৈশাখ একটি উপলক্ষ মাত্র এবং লক্ষ্য হলো উৎসব, তা হলে সেই সঙ্গে এই সত্যও স্বীকার করে নিতে হয় যে, এমন উপলক্ষের চেয়ে খুব বেশি ভালো উপলক্ষ আর হতে পারে না।

আধুনিক ইংলণ্ডের এক বিশিষ্ট ও বিখ্যাত ইতিহাস রচয়িতা ট্রেভেলিয়ান ইংলণ্ডের ইতিহাসের যুগনির্ণয় করতে গিয়ে ইতিহাস রচনার প্রচলিত রীতির বিশেষ একটি ব্যতিক্রম ঘটিয়েছেন। ইতিহাসের যুগগুলি এক একজন রাজার বা রাজবংশের শাসনপর্বের কাল নয়, তাঁর লেখা ইংলণ্ডের ইতিহাসের প্রথম অধ্যায়টি হলো—চসারের যুগ, এজ অব চসার। ইংল্যাণ্ডের ইতিহাসের একটি অধ্যায়কে কবি চসারের যুগ বলে স্বীকার করে নিয়ে ঐতিহাসিক ট্রেভেলিয়ান এতদিনের ইতিহাস সাহিত্যেরই একটি দৃষ্টিভঙ্গির ভুল ধরিয়ে দিয়েছেন। শুধু রাজা আর রাজবংশের শাসনিক ঘটনাগুলিই জাতির জীবনকে গড়ে থাকে, এটা একটা অধ্রুব সত্য মাত্র। আর, সিংহাসনের ইতিহাসই জাতির একমাত্র অথবা প্রকৃত ইতিহাসও নয়। বরং এই সত্যই লক্ষ্য করা যায় যে, জাতির মনের আগ্রহের রূপান্তরই জাতীয় ইতিহাস রূপান্তরিত করে এসেছে। এই আগ্রহ গড়েন কবি শিল্পী সাধক এবং মনস্বী। সম্রাট অশোকের কালের ইতিহাসকে আপাতদৃষ্টিতে অশোকেরই কীর্তিকারিতার ইতিহাস বলে মনে হতে পারে। কিন্তু কে অস্বীকার করতে পারে যে, ঐ কীর্তিকারিতার মূলে রয়েছে বৌদ্ধ চিন্তার প্রেরণা? যে আগ্রহ গৌতম বুদ্ধের উপলব্ধির দান, যে মৈত্রী ও করুণার বাণী সঙ্ঘারামের প্রার্থনার অনুষ্ঠানে নিত্য ধ্বনিত হতো সেই বাণীই অশোক-কালের ইতিহাসকে গড়েছে। এক্ষেত্রে সম্রাট ও তাঁর ব্যক্তিত্ব ইতিহাসের মূল প্রেরণা নয়। মনস্বীর চিন্তার প্রেরণাই হলো মূল প্রেরণা।

রাজারা ইতিহাস সৃষ্টি করেননি, ইতিহাস রাজাদের সৃষ্টি করেছে, এবং সে ইতিহাস হলো জাতির ভাবনাময় জীবনের ইতিহাস। সুতরাং চসারের যুগ বললে ইংলণ্ডীয় ইতিহাসের প্রথম অধ্যায়ের রূপ ও প্রকৃতি সম্বন্ধে সত্য কথাই বলা হয়। ইতিহাসের সব ঘটনার উত্থান-পতনের অবিরাম ক্রিয়াকলাপের অন্তরালে জাতির একটি মনোময় রূপ এবং প্রকৃতি কাজ করে চলেছে। জাতির এই মনোময় সত্তার ইতিহাস হলো সাধক কবি শিল্পী ও মনস্বীর প্রচারিত বাণী ও রূপকলা এবং ব্যক্তিত্বের ইতিহাস। অস্বীকার করা যায় না, ভারতের ইতিহাসের রূপ ও প্রকৃতির রচনায় রামায়ণ ও মহাভারত নামক দুটি মহাকাব্য যে প্রভাব সত্য হয়েছে, কোন মহামহিমান্বিত রাজন্যের চরিত্র ও ব্যক্তিত্ব জাতির জীবনে সে প্রভাব সঞ্চারিত করতে পারেনি।

পঁচিশে বৈশাখের উৎসব পরোক্ষভাবে এই সত্যই স্মরণ করিয়ে দেয় যে, ভারতের

ইতিহাসেও রবীন্দ্র-প্রভাবিত একটি অধ্যায় আছে। রবীন্দ্রসাহিত্য জাতির জীবনের বিশেষ একটি ঐতিহাসিক অধ্যায়ের মর্মরূপ। কবি-প্রতিভার বিচারের একটি দিক আছে, সেটি হলো কবিত্বের বিচার। আর একটি দিক, কবি-প্রতিভার ঐ ঐতিহাসিক সত্যস্বরূপটির বিচার। কবি-প্রতিভাব সাহিত্যগত বিচার অর্থাৎ কবিত্বের রীতিনীতি ও রূপের বিচার নিয়ে মতভেদ থাকতে পারে, কিন্তু কবি-প্রতিভার ঐ ঐতিহাসিক সত্য স্বরূপ সম্বন্ধে মতভেদ থাকবার কথা নয়। কবি তাঁর স্বদেশের ভাবধারার সঙ্গে বৃহৎ বিশ্বের ভাবধারার অন্তরঙ্গ পরিচয়ের সম্পর্ক স্থাপন করতে চেয়েছিলেন, এটি তাঁর চিন্তারীতির একটি মূল সত্য, এবং এ বিষয়ে কোন মতভেদের উদ্ভব ঘটতে পারে না। রবীন্দ্র-চিন্তার এই সত্য কেউ হয়তো পছন্দ না করতে পারেন, কিন্তু সত্যনিষ্ঠা রাখতে হলে তাঁকে স্বীকার করতে হবে যে, রবীন্দ্রনাথ পূর্ব ও পশ্চিমের মধ্যে সাংস্কৃতিক আদান-প্রদানের এক সম্বন্ধ রচনা করতে চেয়েছিলেন। রবীন্দ্র-চিন্তার এই রকম অজস্র উপলব্ধির তত্ত্ব স্মরণ করতে পারা যায়, যেগুলি ভারতের ইতিহাসকে বিশেষ একটি পরিণামের দিকে এগিয়ে যেতে অনুপ্রাণিত করেছে।

দুঃখের বিষয়, কবি-প্রতিভার বিচারের নামে মাঝে মাঝে অবিচারের ব্যাপারও ঘটে চলেছে। কবি স্মরণের অনুষ্ঠানগুলির সবই কবি-প্রতিভার প্রকৃত বোদ্ধা সমঝদার ও সুরসিকের সম্মেলন হয়ে উঠবে, এমন আশাও দাবি করা যায় না। কিন্তু অবশ্যই দাবি করা যায় যে, কবি স্মরণের নামে সম্মেলনগুলি যেন নিজেদেরই কতগুলি অভিরুচি ও মতবাদের সম্মেলন না হয়ে ওঠে। রবীন্দ্রনাথের চিন্তা ও আদর্শ সম্বন্ধে কিছুই না জেনেও যে বেচারা কবির ছবিকে ফুলের মালা দিয়ে সাজিয়ে উৎসব করে, তার পৌত্তলিকতা জগতের কারও ক্ষতি করে না, যদিও বেচারা স্বয়ং তার নিজের মনের অনেক ক্ষতি করে থাকে। এই ধরনের উৎসবের মধ্যে অন্য যে কোন ত্রুটি দুর্বলতা ও ভুলের ভয় থাকুক না কেন, কবি-প্রতিভার সম্পর্কে অবিচারের ও অপবিচারের ভয় নেই, না জানা থাকলে না বলাটাই সত্যনিষ্ঠার পরিচয়। অজ্ঞ যখন বিচার করে তখনই ভুলের ভয় দেখা দেয়, কিন্তু এর চেয়েও বেশি ভয়ের ব্যাপার ঘটে থাকে, যেটা হলো এক ধরনের বিজ্ঞতাজনিত অবিচার। কবি-স্মরণের জন্য আহূত অনেক অনুষ্ঠানে উৎসাহী বিজ্ঞদেরই বাচনে ও ভাষণে কবি-প্রতিভার প্রতি বিশেষ এক ধরনের অবিচার ঘটে, যার জন্য শুধু স্মরণ অনুষ্ঠানের মর্যাদা নয়, জাতির ইতিহাসের ও সত্যের মর্যাদা ক্ষুণ্ণ হয়ে থাকে। এই ভুলটিই সবচেয়ে বেশি ক্ষতির হেতু।

এই কলকাতাতেই বিশেষ আড়ম্বরের সঙ্গে উদ্‌যাপিত এক কবি-স্মৃতি সম্মেলনে এক বক্তা রবীন্দ্রনাথর ফিলসফি সম্বন্ধে বৃহৎ এক তত্ত্বমুখর ভাষণে অজস্র কথা বলেও শুধু একটি কথা বললেন না, যেটি রবীন্দ্রনাথ কথিত জীবনদর্শনের প্রথম কথা ও সারকথা অর্থাৎ ঈশ্বর বিশ্বাস। বক্তা নিজে নাস্তিক্যবাদে বিশ্বাসী এবং তাঁর সমস্ত বক্তব্যের মধ্যে এই সত্যই প্রমাণিত করবার চেষ্টা দেখা গেল যে, রবীন্দ্রনাথ প্রায় নাস্তিকই ছিলেন। আরও কৌতুককর ব্যাপার হলো, সংবাদপত্রের রিপোর্টে দেখা গেল যে, শ্রোতারা নাকি ঐ বক্তার ভাষণকেই সবচেয়ে বেশি তারিফ করেছেন। কারণ, বক্তা এক 'নতুন দৃষ্টিভঙ্গি' নিয়ে রবীন্দ্রনাথের জীবনদর্শন বিচার করেছেন।

রবীন্দ্রনাথের জীবনদর্শনকে মাত্র একটা অজুহাত হিসাবে ব্যবহার করে বক্তা তাঁর নিজেরই বক্তব্য প্রচার করলেন। এই হলো নতুন দৃষ্টিভঙ্গিতে আলোচনা, রিভ্যালুয়েশন। কবি-প্রতিভার প্রতি এই রকমের অবিচারের প্রকোপে কোন কোন সময়ে অসত্য নিষ্ঠার উৎসব হয়ে উঠেছে বলেই বিশেষভাবে সাবধান হবার প্রয়োজনও দেখা দিয়েছে। রবীন্দ্রনাথের কবিতার এই অংশ আর সেই অংশ উদ্ধৃত করে এমন গবেষণা ভাষণ এবং আলোচনা জমে উঠতে দেখা যায় যে, যার যুক্তিবাদের জোরে কবি একজন মার্কসবাদী বিপ্লবের উদ্গাতা বলে প্রমাণিত হয়ে যান। যিনি ভারতের অতীতের সব কিছুকেই একেবারে দিব্য সত্যের এবং চরম

উৎকর্ষের নিদর্শন বলে বিশ্বাস করেননি, এমন পণ্ডিতের ভাষণ কবি-প্রতিভার বিচার আর এক দশা লাভ করে। ভারত ইতিহাসের যে কোন ভুল, চিন্তা ও আচরণের যে কোন কুসংস্কার এবং জীর্ণ গলিত ও কীটদৃষ্টে যে কোন সামাজিক রীতি হলো ভারত-জীবনের সনাতন সত্য এবং রবীন্দ্রনাথকে এই এইরকম সনাতন সত্যের পূজারী বলে প্রমাণিত করে তবেই পণ্ডিতের গবেষণা শান্ত হয়।

বিস্মিত হয়ে আক্ষেপ করতে হয়, এই রকমের আলোচনা ও ভাষণের উৎসব কি কবি-প্রতিভা স্মরণের অথবা নিজ নিজ প্রতিভা স্মরণের উৎসব? এ কি রবীন্দ্র-চিন্তার সত্যগুলিকে বুঝবার প্রয়াস, অথবা নিজ নিজ চিন্তা ইচ্ছা আর বিশ্বাসের সমর্থনে রবীন্দ্রনাথকে ব্যবহার করবার প্রয়াস?

এক কথায় বলা যায়, কবি-প্রতিভার সম্পর্কে এই অবিচার জাতীয় ইতিহাসের বাস্তব সত্যের প্রতি অমর্যাদার আঘাত। রাজনৈতিক দলের উদ্যোগে আয়োজিত স্মরণ অনুষ্ঠানগুলি কবি-প্রতিভার অপব্যাখ্যাতা হিসাবে আরও ভয়ানক। কবির চিন্তা ও আদর্শের ব্যাখ্যা করে এইসব অনুষ্ঠানে যে আলোচনা সরব হয়ে ওঠে, তা শুনলে মনে হবে এইসব দলীয় রাজনীতিকের প্রচার প্রয়োজনের সত্যগুলিকেই কবি তাঁর চিন্তার শ্রেষ্ঠ উপলব্ধির সত্য বলে প্রচার করে গিয়েছেন। কবির আদর্শের বিরুদ্ধে সমালোচনা করা তবুও ভালো, অর্থাৎ কবি-স্মৃতির অনুষ্ঠানে কবির চিন্তাদর্শন ও সাহিত্যকর্ম সম্বন্ধে বিশ্লেষণী আলোচনা তবুও সাজে, কিন্তু কবির আদর্শকে নিজের ইচ্ছা আহ্লাদ ও মতবাদের আদর্শরূপে ব্যাখ্যা করা এক গ্লানিকর অপরাধের উৎস মাত্র।

কবি-প্রচারিত আদর্শের যৌক্তিকতা সম্বন্ধে প্রশ্ন করবার অধিকার সবারই আছে। সে আদর্শের সত্যতায় বিশ্বাস স্থাপন না করতে পারলেই যে সেটা অপরাধ হয়ে যাবে, এমন কোন কথা নেই। কিন্তু কবি যা মানতেন না, তাই কবির মনের সবচেয়ে বড় কথা ও সত্য ছিল বলে প্রমাণ করা ও প্রচার করা ঐতিহাসিক সত্যের উপর ঘাতকতা মাত্র।

কবি-প্রতিভার বিচার করতে গিয়ে সাহিত্য-চিন্তকের আলোচনা এবং বক্তব্যের মাঝে মাঝে অনুরূপ ভুলের প্রকোপ দেখা যায়। দেখে মনে হয়, সমালোচক মহাশয় কবির চিন্তার সত্যগুলিকে বুঝবার চেষ্টা না করে যেন নিজের চিন্তার মহিমাটি কবিকে বোঝাবার চেষ্টা করছেন। বলা হয়, নতুন দৃষ্টিভঙ্গির আলোকপাত করে কবি-প্রতিভার বিচার করা হচ্ছে। নতুন দৃষ্টিভঙ্গির ভালো, যদি সেটা সত্যিই দৃষ্টি হয়ে থাকে, এবং তার মধ্যে ভঙ্গি থেকে থাকে। আর, যদি ঠিক ঠিক কবির চিন্তার প্রকৃত সত্যগুলির উপর আলোকপাত করা হয়, তবে সমস্যাটা অনেকখানি 'অন্ধ হস্তিনায়' সমস্যার অনুরূপ। রবীন্দ্র-চিন্তা ও আদর্শকে তার সমগ্রতার রূপের মধ্যে রেখে বিচার না করে খণ্ড খণ্ড বক্তব্যের উপর ধারণা নির্মাণ করলে ভুল করা হয়। সেক্সপীয়রের বিশেষ একটি উক্তি উদ্ধৃত করে প্রমাণ করা যায় যে, তিনি জীবনপ্রেমিক ছিলেন ; তেমনই আর একটি উক্তি বিশেষ উদ্ধৃত করে প্রমাণ করা যায়, তিনি জীবনবিদ্বেষী ছিলেন। কিন্তু এর কোনটিই সত্য বিচার এবং সুবিচারের পন্থা নয়। বড় প্রতিভার সৃষ্টি বৈচিত্র্যও বিশাল না হয়ে পারে না এবং সেই সৃষ্টির বিশেষ একটি খণ্ডচিত্রের মধ্যে সেই প্রতিভাধর শিল্পীর বক্তব্যের রূপ ও তাৎপর্য অবাধ হয়ে থাকে না। পুষ্পমাল্যের খণ্ড হিসাবে শুধু একটি ফুলকেই পাওয়া যায়, তার মাল্যরূপ পাওয়া যায় না। মালার ফুল তার একাকিত্বের মধ্যেও সত্য, সেটা খণ্ড সত্য, একান্তভাবে তার নিজ অস্তিত্বের রূপ হিসেবে সত্য। কিন্তু মাল্য হতে বিচ্ছিন্ন ফুলের মধ্যে মাল্যের রূপগত সত্যের কোন পরিচয় পাওয়া যায় না। রবীন্দ্র-প্রতিভার যথার্থ বাস্তব সত্য এবং সার্থক বিচার সেখানেই সম্ভব, যেখানে তাঁর চিন্তার সমগ্রতার রূপ সম্মুখে রেখে বিচার করা হয়। মালা ছিঁড়ে ছিঁড়ে অ্যানালিসিস করার রীতিটা ঠিক মানুষী রীতিও নয়।

# চিত্রকলায় রবীন্দ্রনাথ

কবি রবীন্দ্রনাথ ছবি আঁকেন। তাঁর ছবির একমাত্র মর্যাদা এই নয় যে তা' এক মহাকবির তুলিকাবিলাসের সৃষ্টি। এরকম কোন অভিমত পোষণ করা প্রকারান্তরে চিত্রকলাক্ষেত্রে কবির অধিকারিত্বকেই সবিনয় অস্বীকার করা হয়ে দাঁড়ায়। আবার কবির কাব্যকীর্তির কারণে একটা অতিশ্রদ্ধার বাষ্প মান পুষে নিয়ে তাঁর চিত্রকার্যের বিচার করতে বসলে তাতেও অবিচার হবার আশঙ্কাই বেশী, কারণ, এতে সমালোচকের দৃষ্টির নিরপেক্ষতা খর্ব হয়। যুক্তিহীন বিচারে নগণ্যও যেমন অতিরঞ্জনের প্রলেপে নিজেকে অসাধারণ করে তোলে, তেমনি সত্যিই যা অসামান্য তাকেও সামান্যের দীনতায় নেমে আসতে হয়। কাজেই কবি রবীন্দ্রনাথ চিত্রশিল্পী হিসাবে কতদূর কৃতী ও সফল, তার সঠিক যাচাই হতে পারে একমাত্র তাঁর চিত্রকার্যের শিল্পোৎকর্ষের বিচারে।

প্রথমেই উল্লেখযোগ্য যে, চিত্রাঙ্কনে রবীন্দ্রনাথ সব রকম ঐতিহ্যের আনুগত্য সোজাসুজি এড়িয়ে গেছেন। এ বিষয়ে কোন দ্বিমতের অবকাশ নেই। তাঁর ছবি ভাল বা মন্দ, গোড়াতেই এ নিয়ে প্রশ্ন বা বিতর্ক বাদ দিয়ে এটুকু নিঃসংশয়ে বলা যায় যে, ছবিগুলি এমন কতকগুলি বিশিষ্টতায় ওতপ্রোত যা চোখের দেখার কৌতূহলকে টেনে নিয়ে দূর মনোলোকে পৌঁছে দেয়। এত সহজ ও সরল বলেই বোধ হয় তা এত বেগবান। মোট কথা রবীন্দ্র-চিত্রকলা যেন, 'স্বে মহিম্নি' প্রতিষ্ঠিত, তাই তাকে বিচার করাও এত কঠিন। কেন না, নিয়মের ব্যতিক্রমে যার জন্ম, তার পরিচয় ও পরিমাপ নিয়মের মাপকাঠিতে সম্ভব নয়।

এই অপূর্ব-রীতির চিত্রকলার উৎস কি? কবি নিজেই এর পরিচয়সূত্রে বলেছেন—

আমারো খেয়াল ছবি মনের গহন হতে
ভেসে আসে বায়ু স্রোতে
নিয়মের দিগন্ত পারায়ে
যায় সে হারায়ে
নিরুদ্দেশে
বাউলের বেশে।

খেয়াল ছবি—তার উৎস হ'ল মনের গহন এবং সে ছবি ভেসে আসছে প্রকাশের প্রবাহ ধরে নিয়মের দিগন্ত পারায়ে।

পুরাতন শিল্পরীতি ও অনুশাসনকে না মেনে, তার পরিবর্তে চিত্রকলার কোন নতুন রীতির প্রবর্তন রবীন্দ্রনাথ করেননি। কারণ না-মানার আবার রীতি কি? রীতির ভেতর একটু না একটু সীমাবদ্ধতা ও অনুদারতা থেকেই যায়। রীতির হাতে পড়ে শিল্প যেমন কোথাও অপরূপ হয়ে ওঠে তেমনি কোথাও আবার নিঃশেষে হারিয়ে বসে তার আপন রূপ।

শিল্পী রবীন্দ্রনাথ এঁকেছেন খেয়াল-ছবি। তিনি এখানে রূপকারের ভূমিকায় তুলি হাতে নিয়ে আসরে অবতীর্ণ হননি। মনের গহন থেকে মুক্তধারায় যে অশান্ত কল্পনার পুঞ্জ ভেসে আসছে তারই অবিকার ভাবরূপটিকে কবিশিল্পী বর্ণে ও রেখায় ধরবার প্রয়াস করেছেন।

শিল্পীর কর্তব্যে এইটুকু যথেষ্ট নয় যে, সে যা আঁকবে তাই নয়নাভিরাম হবে ; তার কাজ নয় শুধু চিত্রে মূর্তিতে ও আলেখ্যে রূপের সৌকর্য সাধন। শিল্পীকে আসলে হতে হবে প্রকাশকুশল ; রীতির ওপর শ্রদ্ধা রাখতে গিয়ে তাঁকে তার মনোচ্ছবিটির প্রতি নিষ্ঠা ক্ষুণ্ণ করলে চলবে না। এ মতলব সকল বিতণ্ডা উত্তীর্ণ হয়ে বহুদিন আগেই য়ুরোপে সগৌরবে প্রতিষ্ঠিত হয়ে গেছে। মধ্যযুগীয় দৃশ্যদাসত্ব হ'তে য়ুরোপীয় চিত্রকলা মুক্তি পেল সেইদিন, যেদিন শিল্পীকুল এই তত্ত্বটিকে বরণ করে নিয়েছিল। পিকাসো (Picasso) ও গগ্যাঁর

(Gaugine) নিদারুণ বিদ্রোহ য়ুরোপের শিল্পপ্রগতিকে ব্যাহত তো করেইনি বরং তাকে আরো সৃষ্টিপ্রবণ ও গতিশীল করে তুলেছে।

"যেমন তেমন এরা বাঁকা বাঁকা
কিছু ভাষা দিয়ে কিছু তুলি দিয়ে আঁকা।"

তাঁর চিত্রকলায় টেকনিকের সম্পর্কে কবিশিল্পী এই পরিচয় দিচ্ছেন। শিল্পী স্পষ্ট স্বীকার করে নিচ্ছেন যে তাঁর চিত্রের সবটাই তুলি দিয়ে গড়া নয়--তার কিছুটা আবার ভাষা দিয়ে গড়া। তুলি দিয়ে যেটুকু গড়া তার সবটাই দর্শকের কাছে প্রত্যক্ষ, তাকে সহজেই চিনতে ও বুঝতে পারা যায়। যেটি প্রত্যক্ষ নয়, যেটি প্রচ্ছন্ন, সেইটিই হ'ল ভাষা দিয়ে আঁকা এবং এই ভাষার অর্থভেদ যিনি করতে সমর্থ হবেন তাঁরই কাছে রবীন্দ্র-চিত্রকলার রূপভেদ করা সহজ হয়ে উঠবে।

এখন সে প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব। রবীন্দ্র চিত্রকলা কোন্ গুণে বিশিষ্ট? এই অপ্রত্যক্ষতা, যা ভাষা দিয়ে আঁকা--এইটিই হল তার বৈশিষ্ট্য। চোখের দেখার বদলে মনের দেখাই এখানে বড় সহায়। কবিশিল্পীর 'ঝাঁকড়া চুল" ও "একাকিনী" এ দুটি ছবির দিকে দৃষ্টি দিলে চোখের কর্তব্য শীঘ্র ও সহজে সারা হয়ে যায়, তারপর সুরু হয় সমস্ত মন জুড়ে জানাজানির সাড়া--"কিছু তার বুঝি না বা, কিছু পাই অনুমানে।"

অলঙ্কার শিল্পকে একটি রূপ দান করে সত্য। কিন্তু অলঙ্কারকে সরিয়ে দিলে শিল্পের কোন প্রাণান্তিক হানি হয় না, জলুসই শুধু কমে যায়। রূপ যায় কিন্তু শ্রী থাকে। পাশ্চাত্য চিত্রশিল্পী এই কারণে চিত্রে অতি-পারিপাট্যকে (Prettiness) বর্জন করে লাভবানই হয়েছেন। রবীন্দ্র-চিত্রকলায়ও আমরা রূপসাধনার নিদর্শন পাই না, পাই অপূর্ব শ্রীসাধনার পরিচয়।

অনেকে রবীন্দ্রনাথের আঁকা কতকগুলি চিত্রকে গ্রোটেস্কধর্মী (Grotesque) বলে মনে করেন। এ অভিমতকে নিতান্ত উপেক্ষা করা চলে না। কবিশিল্পীর আঁকা "ঘণ্টাকর্ণ" "খাসা-লেজুড়ী" প্রভৃতি ছবিগুলিকে গ্রোটেস্ক বলে স্বীকার না করে পারা যায় না। শিল্পী যদি চান তাঁর মনোচ্ছবির যথাযথ প্রকাশ, তবে তাঁকে খানিকটা বিরূপের আশ্রয় গ্রহণ করতেই হবে। অন্তশ্চেতনা জুড়ে যেমন ছড়িয়ে আছে রূপের মায়াজাল তেমনি রয়েছে বিরূপের কুয়াসা। গজানন, গণেশ, নৃসিংহ, ফিংক্স ও ড্রাগন যে-কল্পনার সৃষ্টি সে-কল্পনাই জন্ম দিয়েছে 'ঘণ্টাকর্ণকে'। কেউ কেউ মনে করেন গ্রোটেস্ক-এর পেছনে থাকে শিশু বা আদিমমানবসুলভ অপ্রবীণ ও অকৃত্রিম কাঁচা মনের কৌতূহল ও প্রেরণা। কেউ কেউ এর পেছনে একটা ব্যঙ্গ কৌতুকের ছায়া দেখতে পান। এই গ্রোটেস্ক চিত্রে গুহা মানবের দানও কিছু কম নয়। সুতরাং গ্রোটেস্ক অর্থে উদ্ভট কিছু বোঝায় না--এও মনের রুচির কীর্তি যার পেছনে রয়েছে একটা হেতুর ভিত্তি ; যুগের শিল্পী অদ্যাবধি তাকে রচনা করে আসছে। আশ্চর্যের বিষয় বিরূপের ছবি এই গ্রোটেস্কই গথিক সৌন্দর্যের একটা বড় অবলম্বন। শোনা যায় যে, সুরশিল্পী ভাগনার (Wagner) বাদ্যযন্ত্রে এমন এক একটি সুর আলাপ করতেন যাতে নিস্তরঙ্গ একটি হ্রদের নিঃশব্দতা ফুটে উঠতো। সুতরাং শব্দ যদি নিঃশব্দরসকে বহন করে আনতে পারে, তবে বিরূপও রূপকে বহন করে আনবে, এতে বিস্ময়ের কি আছে? এ কীর্তিতে রবীন্দ্রনাথের তুলিকাও পূর্ণ সাফল্যের দাবী করতে পারে।

"গেছোবাবা", "জিব-বের-করা কাঁটাওয়ালা"--এ দুটি এবং এই ধরনের তুলির খেয়ালে রচিত আরো কয়েকটি ছবি ঠিক গ্রোটেস্ক পর্যায়ে পড়ে না। সত্যি কথা বলতে গেলে, এরা কোন পর্যায়েই পড়ে না। ফ্যাণ্টাসির (Phantasy) লঘু মেঘে গড়া এদের দেহ--অবচেতনার পটে ক্ষণে ক্ষণে যেসব অপূর্ব অদ্ভুত মূর্তির উত্থান লয় চলেছে। গেছোবাবার অ্যানাটোমির কোন বালাই নেই ; নিখুঁত রেখায়িত স্পষ্টতার আলোকে তাকে গোচরীভূত করার উপায় নেই। রবীন্দ্রনাথের আঁকা অবচেতন মনের বিগ্রহ এই প্রতীক-চিত্রগুলির পক্ষে এই পরিচয়

যুক্তিযুক্ত মনে করা যেতে পারে।

'কাছের মূর্তির চেয়ে দূরের মূর্তিতে তুমি বড়—' রবীন্দ্রনাথের সমস্ত চিত্রকলা-সাধনার পেছনে এই ইঙ্গিতটি সত্য হয়ে উঠেছে। নির্বন্ধন তাঁর ছবি, সব অবান্তর সেখান থেকে বিদূরিত—শিল্পীর তুলিকা একান্তভাবে শুধু সর্দ্ধমের (Fundamental) প্রকাশেই তৎপর। বুদ্ধি দৃষ্টির দাপটে তার অর্থ আড়ালে লুকিয়ে যায়। পরের হাসিকান্না লোকে যেমন হেসে কেঁদেই প্রকৃত উপভোগ করে—তেমনি কবিশিল্পীর এই ছবিগুলি—এই 'দূরের মূর্তিকে' একমাত্র বোঝা যায়, উপভোগ করে, মনের পটে মুদ্রিত করে।

# শরৎচন্দ্র ও রবীন্দ্রনাথ

মাঝে মাঝে দেখতে পাই, কোন এক সমালোচক শরৎ-সাহিত্যের জনপ্রিয়তার কারণ নির্ণয় করতে গিয়ে অনেক কথা বলছেন। জানি না, কোন সমালোচক শরৎ-সাহিত্যকে জাতীয় সাহিত্যের একটি বিশুদ্ধ ও আদর্শোচিত প্রতিচ্ছবি বলে অভিহিত করেছেন কিনা। একদা সমালোচনার ক্ষেত্রে এই ধারণার প্রাবল্য দেখা দিয়েছিল যে, দেশ ও জাতির সামাজিক অথবা রাজনীতিক কিংবা অর্থনীতিক কোন অভ্যুদয়ের আকাঙক্ষা ও প্রয়াসের ভাবানুপ্রাণিত প্রতিবেদন হলো সার্থক 'জাতীয়' সাহিত্যের পরিচয়। আজও বোধহয় সমালোচক অথবা সাহিত্যরসিক সমাজের সকলে মনস্বী রাজনারায়ণ বসুর ব্যাখ্যাত নীতি অনুযায়ী 'জাতীয়' সাহিত্যের স্বরূপ নির্ণয় করতে চাইবেন না। কিন্তু মনে হয়, মনস্বী রাজনারায়ণ বসুর বিচারিত অভিমত মান্য করে নিয়ে এই সাধারণ সত্যটি স্বীকার করা যায় যে, দেশপ্রেমের প্রেরণা সঞ্চারিত করবার কাব্য-কাহিনীই সার্থক 'জাতীয়' সাহিত্যের নমুনা নয়। অন্য লেখকের রচনার সঙ্গে তুলনা না করে শরৎচন্দ্রের নিজেরই রচনার দুই নমুনার মধ্যে তুলনা করে বলা চলে যে, 'পথের দাবি'র তুলনায় 'পল্লীসমাজ' জাতীয় সাহিত্যের গুণ লক্ষণ ও তাৎপর্য বেশি বহন করে। কিন্তু প্রশ্ন করে ও বিচার করে বুঝবার প্রয়োজন হয়, শরৎচন্দ্রের মন কালিকলমের কোন্ কৃতিত্বে তাঁর রচিত সাহিত্যকে সত্যিকারের এবং সার্থক 'জাতীয়' সাহিত্য হিসাবে গুণান্বিত করেছে।

একটি সত্য স্বীকার না করলে উনিশ ও বিশ শতকের বাংলা কথাসাহিত্যের আঙ্গিক সৌকর্য এবং মর্মগত অনুবেদনার যথার্থ নির্ণয় সম্ভব হতে পারে না। স্বীকার করতে হয় যে, ঐ কালের মধ্যে বাংলার সাহিত্যক্ষেত্রে এমন কিছু অতি সুফলপ্রসূ প্রতিভার সাক্ষাৎ পাওয়া যায়, যাদের পক্ষে যথার্থ 'জাতীয়' সাহিত্যের মহৎ দৃষ্টান্ত বলে দাবি করবার কোন যুক্তি নেই, অথচ সাহিত্য হিসাবে তাদের অন্য আবেদন ও মনোজ্ঞতার যথেষ্ট চমৎকারিতা আছে। মনস্তাত্ত্বিক বলবেন, এটা বিদেশীয় সাহিত্যের রূপ ও রীতির ঐশ্বর্য আত্মস্থ করবার চমৎকার সফলতার উদাহরণ। এই কৃতিত্ব নিতান্ত পরানুকৃত ভাবনার ক্রিয়াফল বলে নিন্দিত হতে পারে না। মনোজ্ঞতার কারণে, কিংবা আঙ্গিক সৌষ্ঠবের অভিনবতার কারণে জনসমাদরে সুপ্রতিষ্ঠিত হয়েছে, এহেন সাহিত্য যে কোন দেশের কিংবা জাতির সাংস্কৃতিক পরিতৃপ্তির একটি বড় সম্বল বটে, কিন্তু জাতির যথার্থ হৃদয়সংবেদ্য সম্বল নয়। শরৎসাহিত্যের সবচেয়ে বড় মহত্ত্ব নিশ্চয় এই যে, এ সাহিত্যের ভাব অনুভব ও প্রসাদ বৈষ্ণব কবির প্রিয় শ্যামনামের মতো কানের ভিতর দিয়া মরমে প্রবেশ লাভ করে। মাথা ঘামিয়ে কিংবা বুদ্ধি-বিচার ও তাত্ত্বিক বিজ্ঞতা নিয়ে এ কাহিনীর তাৎপর্য বুঝে নেবার চেষ্টা করতে হয় না। শরৎ-রচিত গল্প ও উপন্যাসের আবেগ ঝর্ণার জলের মতো আপন মর্মরোলে উদ্বেলিত। পিপাসী জনের পক্ষে স্বচ্ছ-শীতল তৃপ্তির অঙ্গীকার।

রবীন্দ্রনাথ শরৎচন্দ্রের প্রতিভা ও কৃতিত্বের প্রশংসাময় অভিমত ব্যক্ত করতে গিয়ে বলেছেন যে, শরৎ বাঙালীর হৃদয়ে ডুব দিয়েছিলেন, তাই তাঁর গল্প-উপন্যাস (বাঙালী) পাঠকজনের মনের পক্ষে প্রিয়তার আস্পদ এবং সহজগ্রাহ্যতার ও সমাদরের বস্তু। কবির উক্তির সত্যতা স্বীকার করে নিয়েও এক্ষেত্রে ব্যক্তির পক্ষে শরৎ-সাহিত্য সম্বন্ধে ধারণা গ্রহণ করবার বিষয়ে বিশেষ সতর্ক হবার দরকার হবে। অনুমান করতে হয়, কবি নিশ্চয় একথা বলতে চাননি যে, শরৎচন্দ্র বাঙালীয়ানার হৃদয়ে ডুব দিয়েছিলেন। সাহিত্যের সৃষ্টি ও নির্মাণের ইতিহাসে একটি নিয়ম বস্তুত সার্থক ও সফল কৃতিত্বের একটি চিরায়ত অভিজ্ঞানে পরিণত হয়েছে। সেই অভিজ্ঞান এই যে, তথ্য-সাহিত্যের কথা বাদ দিয়ে প্রত্যেকটি ভাব-সাহিত্যের

ক্ষেত্রে বড় স্রষ্টার প্রতিভা ও মেধার বড় লক্ষণ এই যে, তিনি জনজীবনের হৃদয়ে ডুব দিয়ে রূপ অন্বেষণ করে থাকেন। সামাজিক পরিবেশ, স্থানিক ঘটনা, অর্থনীতিক জনসমস্যার আবর্ত, সবই কথাশিল্পীর দরকারের উপচার বটে, কিন্তু সৃষ্টি নিশ্চয়ই নয়। সৃষ্টি একান্তভাবে এবং নিতান্ত রূপে হৃদয়ের যাবতীয় ইচ্ছা কামনা ও আবেগের পরাগে সমাকীর্ণ একটি ফুলবন। বিস্তারিত করে বললে বলতে হয়, হৃদয়ের অগ্নিস্ফুলিঙ্গও একটি স্বাভাবিক প্রয়োজনের উপচার। তত্ত্ব জ্ঞানের দ্বারা নিবেদিত উপন্যাস এবং আঙ্গিক অভিনবতার আতিশয্যে সমুৎকীর্ণ কোন কাহিনীময় আলেখ্য কখনই জনসাধারণের কাছে এবং বৃহত্তর কালের কাছে হৃদয়ের জিনিস বলে অনুভূত হতে পারে না। আদর্শিক মহত্বের বিপুল বিস্তার এবং বিবাদ থাকলেও চিত্তবিনোদক রম্যতায় উত্তীর্ণ না হয়ে কোন গল্প-উপন্যাস সাধারণের মর্মগত পরিতৃপ্তির সম্বল বলে বিবেচিত ও স্বীকৃত হবে না।

শরৎচন্দ্র এজন্য বাংলা সাহিত্যের আঙিনাতে একটি সার্থক পুষ্পমালঞ্চের রচয়িতা বলে মনে করা যায়, এবং এক্ষেত্রে তিনি অন্য মহান কৃতীদের তুলনায় বর্ণ-সৌরভের অনেক বেশি সুষমা সঞ্চারিত করেছেন। একথা বিশ্বাস করবার যুক্তি আছে যে, বাঙালীর হৃদয়ে যিনি ডুব দিয়েছিলেন, সেই শরৎচন্দ্র মানবীয় জীবনের বিশ্বজনীন প্রকৃতির উদাত্ত সমতা ও ঐক্য সম্পর্কে কিছু কম রূপের ঐশ্বর্য পরিবেশন করেননি। রুশ হৃদয়ে ডুব দিয়েছিলেন তুর্গেনিভ ও ডস্টয়েভস্কি, ফরাসী হৃদয়ে ডুব দিয়েছিলেন ভিকটর হিউগো, ইংরাজ হৃদয়ে ডুব দিয়েছিলেন চার্লস্ ডিকেন্স—কিন্তু কেউ কি অস্বীকার করতে পারবেন যে, এঁদের রচিত উপন্যাস বিশ্বজনেরও হৃদয়ে ভাব-অনুভবের ব্যাকুলতা উদ্বেলিত করে তুলেছিল? হৃদিরত্নাকরের অগাধ জলে ডুব দিলে মণি-মাণিক্যই পাওয়া যায়। এবং সেটা বিশ্বজনীন আনন্দ ও প্রসন্নতারই একটি রূপময় সম্বল। বরং বলা চলে, এবং বিখ্যাত ইউরোপীয় সমালোচকদের অভিমত সংকলিত করলেও প্রমাণিত হবে যে, তাঁরা 'সিনসিয়ার' তথা উপলব্ধির অনুগত নিষ্ঠাশীল সাহিত্য বলতে সেই সাহিত্যকেই বুঝেছেন, যে-সাহিত্য মানবীয় হৃদয়বত্তার সমগ্র বিস্ময় বেদনা ও সৌন্দর্যের পুষ্পমালঞ্চ। স্বদেশ ও স্বজাতির হৃদয় ছাড়া এক্ষেত্রে কোন ব্যক্তির পক্ষে হৃদয়বত্তার শিল্পী হওয়া সম্ভব নয়। এবং কোন সন্দেহ নেই যে, ঐতিহাসিক রূপে ও প্রকৃতিতে হৃদয়বত্তা বিশেষ কোন একটি ভৌগোলিক সীমায়তনের মধ্যে বিশেষ কোন জনজীবনের আত্যন্তিক পরিচর্যার সম্পদ নয়। বিশ্বজনীন অনুভবের যত বিস্ময়ের অথবা ব্যাকুলতার স্বাদ ব্যক্তির আপন সমাজজীবনেরই মানুষগুলির হৃদয়ে নিহিত আছে।

মনস্বী রাজনারায়ণ বসুর অভিমতের একটি কথা আর একবার স্মরণ করে নিয়ে বলা যায়, আমাদের বাংলা সাহিত্যের অনেক সুন্দর ও সুনির্মিত স্থাপত্য বস্তুত সুন্দর ও সুনির্মিত পরানুকরণ। অর্থাৎ বিদেশীয় তথা পাশ্চাত্য ভাব-সাহিত্যের কায়া অনুকরণ করে নবরূপের গল্প এবং উপন্যাসের রচনা। ভারতীয় শিল্পশাস্ত্রে একটি বৃহৎ নীতির অনুমোদন এই যে, শুধু তুলিকা ও বর্ণিকাভঙ্গের সাফল্যের দ্বারা ছবি এবং মূর্তির রূপন্যাস সম্পূর্ণ হয় না। চাই 'লাবণ্য যোজনা'। শরৎচন্দ্রের কথা-সাহিত্যের বিচারে ভারতীয় শিল্পশাস্ত্রের এই নীতিটিকে প্রযুক্ত করলে এই সিদ্ধান্ত স্বাভাবিক সূত্রে এসে পড়ে যে, শরৎচন্দ্র ছিলেন কাহিনীতে এই 'লাবণ্য যোজনা'র কৃতিত্বে সবচেয়ে বড় সফলতার অধিকারী। সামাজিক জীবনের প্রতিচ্ছবি হিসাবে শরৎচন্দ্রের গল্প-উপন্যাস নিখুঁত বাস্তবতানিষ্ঠ কৃতিত্বের নিদর্শন। সামাজিক ন্যায়-অন্যায়ের সংঘাত এবং নর-নারীর প্রণয় ও পরিণয়ের নানা মানসিক ক্রিয়া-প্রতিক্রিয়ার বিশ্লেষণও তাঁর উপন্যাসের একটি বড় বৈশিষ্ট্য। কিন্তু এহ বাহ্য; এর আগে এগিয়ে গিয়ে বলতে হয়, তিনি নিতান্ত সামাজিক ভাবনার মানচিত্রের বর্ণসম্পাত করে তাঁর কাহিনীর আয়তন নির্মাণ করেননি। তিনি মানবতার বিশ্বজনীন আবেদন রূপান্বিত করেছেন।

শরৎচন্দ্রের গল্প-উপন্যাসের রচনা ও নির্মাণের রীতিনীতি সম্পর্কে কোন বিজ্ঞ

সমালোচকেব কোন বিস্ময়ের কথা প্রচারিত হয়েছে যে, শরৎচন্দ্রের লিখনভঙ্গির মধ্যে বিশেষ কোন অভিনবতার প্রমাণ পরিস্ফুট নয়। খুবই সরল ও প্রাঞ্জল বলে শরৎচন্দ্রের লিখনভঙ্গির প্রশস্তি করা হয়ে থাকে। বলতে হয়, এই প্রশস্তি বস্তুত লেখনীর প্রতিভার পক্ষে সর্বোচ্চ অভিনন্দন। এই প্রশস্তি নিম্নকণ্ঠে উচ্চারিত হলেও বুঝতে হবে যে, শরৎচন্দ্র কোন বিদেশীয় সাহিত্যকৃতিত্বের তথ্য ও তত্ত্বের দ্বারা একটুও প্রভাবিত হননি। তাঁর প্রতিভা যেন স্বতঃ-উৎসারিত আবেগে কল্লোলিত হয়ে জীবনের সঙ্গীত শুনিয়েছে। জীবনের সত্যকে ধরে রাখে, মমতাকে মধুময় করে রাখে এবং প্রীতিকে ত্যাগযুত করে রাখে মানবীয় হৃদয়বৃত্তির যে অণু-পরমাণু, শিল্পী শরৎচন্দ্র তাই নিয়ে ও তাই দিয়ে কাহিনীর প্রাণ মন কায়া ও আত্মার প্রধান রূপণা সুসম্ভব করেছেন। বাংলা সাহিত্যের সৌভাগ্যর বিষয় এবং সম্মানের বিষয় এই যে, শরৎচন্দ্রকে বাংলার ডিকেন্স কিংবা হিউগো বলে আখ্যাত হবার বিড়ম্বনায় আক্রান্ত হতে হয়নি। তিনি 'সিনসিয়ার' সাহিত্যের, যথার্থ জাতীয় সাহিত্যের এক মহান শক্তিধর স্রষ্টা। শরৎচন্দ্রের কৃতিত্ব ও জনপ্রিয়তার ব্যাপ্তিতে এই সত্যই প্রমাণিত হয়েছে যে, তিনি বিংশ শতাব্দীর বাংলা সাহিত্যের ক্ষেত্রে শুধু একজন আদর্শোচিত 'দরদী' কথাশিল্পী নন, তিনি তাঁর ভাবে-অনুভবে কল্পনায় ও উপলব্ধিতে একজন, এবং সম্ভবত একমাত্র, আত্মপ্রতিভায় আশ্রিত এবং স্ব-মহিমান্বিত সাহিত্যিক।

সামাজিক চেতনা সত্যিই মানবিক চেতনার একটি আনুষঙ্গিক প্রকার। তাই খুবই স্বাভাবিক আকর্ষণে কথাশিল্পীর মন সমাজের ভালো-মন্দ অবস্থা এবং পরিণামের বিচার করেছেন। সামাজিক সমস্যা অবলম্বন করে সার্থক উপন্যাস রচিত হয়েছে, একথাও সত্য। কিন্তু সঙ্গে সঙ্গে এই সত্যও স্মরণ করতে হয় যে, যুগের জীবন এক জায়গায় এবং একই সমস্যার ভারে মন্থর হয়ে দাঁড়িয়ে থাকে না। সমস্যার শেষ সীমা অতিক্রম করে মানবীয় জীবনের আগ্রহ নতুন অন্বেষার পথে এগিয়ে যায়। সমস্যাটি আর থাকে না। কিন্তু জীবন নামক নির্বিশেষ সত্যটি থেকে যায়। সার্থক কাহিনী-সাহিত্যের গুণ-লক্ষণের সবচেয়ে বড় কথা এই যে, সমস্যার চমৎকার ভূষণ অপসারিত হয়ে গেলেও কাহিনীর ভূষণ থেকে যায়। সমস্যার গুরুত্ব শূন্য করে দিয়েও কাহিনীতে নিহিত জীবনের রম্য নিবেদন একটি সুচিরস্থায়ী সম্পদ হয়ে কাহিনীকে অমরতা প্রদান করে, এবং সেই অমরতা চন্দ্র-সূর্যের মতো চিরায়ু না হয়েও যুগ থেকে অন্য যুগের প্রদীপ হয়ে সাংস্কৃতিক জীবন ভাস্বরিত করে তোলে। শরৎচন্দ্রের কাহিনী-সাহিত্য সম্পর্কেও বলা যায়, যুগজীবনের সমস্যাগুলি যখন আর থাকবে না, তখনও নতুন দিনের ভোরে শরৎচন্দ্রের রচিত কাহিনীর অন্তর্নিহিত মানবতার শাশ্বত আবেদনের প্রভাবে পাঠকজনের অনুভবের আকাশ অরুণিত করে রাখবে।

শরৎ-সাহিত্যের সমীক্ষাতে আরও একটি সত্য ধরা পড়ে, যাকে একটি শিক্ষার সত্য বলে আখ্যাত করা চলে। বিশেষ করে ভারতীয় কথাশিল্পের পরিচর্যা ও প্রয়োজনের বিষয়টি স্মরণে রেখে এই সিদ্ধান্ত মুক্তকণ্ঠে ঘোষণা করা চলে যে, শরৎচন্দ্রের সাহিত্য ভারতীয় সুধী ও শিল্পীর প্রতিভাকে বাইরের কোন বিশাল কৃতিত্বের প্রতি উদাসীন না হয়েও একটি 'বৈধ অহংকারে' ঋজু হয়ে থাকবার শিক্ষা দিয়েছে। শক্তিসম্পন্ন প্রতিভাধরের সাংস্কৃতিক চিন্তা এবং আচার-বিচারে অ্যারিস্টটল যে বৈধ অহংকারের প্রশ্রয় অনুমোদন করেছেন, সেই অহংকার। সাহিত্য অবশ্যই নিকৃষ্ট পরিণামের আবর্তে পড়ে মিথ্যার সম্ভারে পরিণত হবে, যদি স্রষ্টা লেখক ও শিল্পীর আন্তরিক স্বভাবের মধ্যে আত্মিক স্বাধীনতার প্রকর্ষ না থাকে। কবি কামিনী রায় হেমচন্দ্রের কার্যকলার আলোচনা করতে গিয়ে আক্ষেপের সুরে এক ধরনের আধুনিক রীতিশীলতার প্রতিবাদ করেছেন। তাঁর অভিমতের কথা : আধুনিককালের কাব্যের বিচার করতে ভাব রূপ ও তাৎপর্যের সৌষ্ঠব ততটা বিবেচিত হয় না, যতটা বিবেচিত হয় কাব্যের আঙ্গিক রীতির অভিনবতা। এক্ষেত্রে রীতির শাব্দিক মুখরতা, যেটা শুধু কানের উপর প্রভাব

